


কান্তকবির 'ডায়েরি'সহ সমগ্র কাব্যগ্রন্থ
একত্রে এক খণ্ডে

রজনীকান্ত সেন —

*সম্পাদনা*

বিশ্বনাথ মুখোপাধ্যায়

*সহযোগী*

অরুণা চট্টোপাধ্যায়




সাহিত্য সংসদ

RAJANIKANTA KAVYAGUCHCHHA
*(Collected Works of Rajanikanta Sen)*
*Edited by :* Biswanath Mukhopadhyay

**প্রচ্ছদ** : আশীষ দত্ত
**প্রথম প্রকাশ**: জানুয়ারি ২০০০

**প্রকাশক**
দেবজ্যোতি দত্ত
শিশু সাহিত্য সংসদ প্রা লি
৩২এ, আচার্য প্রফুল্লচন্দ্র রোড
কলকাতা ৭০০ ০০৯

**মুদ্রক**
নটরাজ অফসেট
১৭৯এ/১বি মানিকতলা মেন রোড
কলকাতা ৭০০ ০৫৪

# প্রকাশকের নিবেদন

স্বল্পায়ু জীবন (১৮৬৫-১৯১০) নিয়ে জন্মগ্রহণ করেছিলেন কান্তকবি রজনীকান্ত সেন। রবীন্দ্রনাথ-দ্বিজেন্দ্রলালের ভাবশিষ্য রজনীকান্ত আজও সংগীতজগতে এক অবিস্মরণীয় নাম। মাত্র পঁয়তাল্লিশ বছরের জীবন-সীমার মধ্যে কাব্য-সংগীতের স্নিগ্ধ সুরধারার অভিনব বৈচিত্র্যে কান্তকবি দেশকে মুগ্ধ করেছেন। হাসির গান, ভক্তিমূলক গান, দেশপ্রেমের গান—এই ত্রিধারা সংগীতের এক বিমল সংগমে আপামর জনসাধারণ অবগাহন করে তৃপ্ত হয়েছেন এবং আজও হচ্ছেন। এমন এক কবির পৃথক কাব্যগ্রন্থগুলি আজ বহুলাংশে প্রায়-দুষ্প্রাপ্য। বহু আয়াসে এই দুষ্প্রাপ্য আটখানি কাব্যগ্রন্থ সংগ্রহ করে এই গ্রন্থের সহযোগী সম্পাদিকা শ্রীমতী অরুণা চট্টোপাধ্যায় আমাদের প্রভূত উপকার করেছেন এবং বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রবীণ কর্মী শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায় এই কাব্যগুচ্ছ সম্পাদনার দায়িত্ব গ্রহণ করে আমাদের কৃতজ্ঞতাভাজন হয়েছেন। পরিশেষে আমরা কান্তকবির সম্পূর্ণ কাব্যগুচ্ছ প্রকাশ করতে পেরে গর্বিত। টীকাসম্বলিত কান্তকবির ডায়েরি এই গ্রন্থাবলীর অনন্য সম্পদরূপে বিবেচিত হবে আশা করি।

*কলকাতা*
*জানুয়ারি ২০০০*

**দেবজ্যোতি দত্ত**

# সূচিপত্র



জন্ম ১৮৬৫ রজনীকান্ত সেন মৃত্যু ১৯১০

# রজনীকান্ত সেন

(১২৭২ - ১৩১৭/১৮৬৫ - ১৯১০)

## জীবনী

পাবনা জেলার (অধুনা বাংলাদেশ) সিরাজগঞ্জ মহকুমার ভাঙ্গাবাড়ি গ্রামে বৈদ্যবংশে কান্তকবি রজনীকান্ত সেনের জন্ম হয় ১২৭২ বঙ্গাব্দের ১২ শ্রাবণ বুধবার (১৮৬৫ খ্রীস্টাব্দের ২৬ জুলাই)। পিতা ছিলেন সাব-জজ গুরুপ্রসাদ সেন এবং মাতা মনোমোহিনী দেবী। রজনীকান্তের পূর্বপুরুষদের আদি বাস ছিল ময়মনসিংহের টাঙ্গাইল মহকুমার সহদেবপুর গ্রামে। রজনীকান্তের প্রপিতামহ যোগিরাম সেন ভাঙ্গাবাড়ির জমিদার যুগলকিশোর সেনগুপ্তের কন্যা করুণাময়ীকে বিবাহ করেন। যোগিরামের মৃত্যুর সময়ে স্ত্রী করুণাময়ী ছিলেন অন্তঃসত্ত্বা। স্বামীব মৃত্যুর অব্যবহিত পরে করুণাময়ী পিত্রালয়ে অর্থাৎ ভাঙ্গাবাড়িতে চলে আসেন এবং ভাই শ্যামকিশোর সেনের আশ্রিতা হন। এখানে রজনীকান্তের পিতামহ গোলোকনাথ সেনের জন্ম হয়। পিতৃহীন গোলোকনাথ মাতুলালয়ে প্রতিপালিত হতে লাগলেন, সহদেবপুরে আর ফিরে গেলেন না। মামা শ্যামকিশোর ভাঙ্গাবাড়িতেই বসবাসের জন্য একটি বাড়ি এবং কিছু অর্থ তাঁর ভাগিনেয়কে দান করলেন। অত্যন্ত দারিদ্র্যের মধ্যে থেকে গোলোকনাথের পড়াশুনা বেশিদূর অগ্রসর হতে পারেনি। সহদেবপুরে তিনি বিবাহ করেন। পত্নীর নাম অন্নপূর্ণা দেবী। গোলোকনাথের দুই পুত্র— গোবিন্দনাথ ও গুরুপ্রসাদ। গুবুপ্রসাদই রজনীকান্তের পিতা। গোলোকনাথ নিজে বেশিদূর পর্যন্ত লেখাপড়া শিখতে না পারলেও তাঁর দুই পুত্রকে উপযুক্তরূপে শিক্ষা দিতে কোনোরূপ ত্রুটি করেননি। পুত্রদ্বয়ও প্রচণ্ড দারিদ্র্যকে উপেক্ষা করে অত্যন্ত পরিশ্রমে তীক্ষ্ণ ধীশক্তি ও বুদ্ধিবলে উপযুক্ত শিক্ষায় শিক্ষিত হয়ে উঠেছিলেন। গোবিন্দনাথ রংপুর কালেকটরির সেরেস্তাদার কাশীনাথ তালুকদারের কাছে উত্তমরূপে বাংলা ভাষা শিক্ষা করার পব একজন মৌলবীর কাছে ফার্সি শিক্ষা করেন। তখনকার দিনে ফার্সিতেই অধিকাংশ সরকারী কাজকর্ম সম্পাদিত হতো। ফলে ফার্সিভাষায় শিক্ষিত গোবিন্দনাথ রাজসাহীর উকিল চৈতন্যকৃষ্ণ সিংহের মুহুরির কাজ পেলেন। বেতন মাসিক সাত টাকা। তখনকার দিনে আইন-সংক্রান্ত বিষয়ে একটি পরীক্ষা দিয়ে পাস করলেই লোকে ওকালতি করার অধিকার পেত। গোবিন্দনাথও ঐ পরীক্ষা পাস করে রাজসাহীতে ওকালতি করতে শুরু করেন। বৃদ্ধ বয়স পর্যন্ত তিনি সুনামের সঙ্গে

ওকালতি করেন এবং প্রচুর অর্থ উপার্জন করেন। ভাঙ্গাবাড়িতে পিতা গোলোকনাথের ভাঙা কুঁড়ে-ঘরের পরিবর্তে পুত্র গোবিন্দনাথ দুই মহলের সুবৃহৎ দালানবাড়ি তৈরি করেন।

গোবিন্দনাথের ছোট ভাই গুরুপ্রসাদও ইংরেজী, ফার্সি ও সংস্কৃতে বিশেষ পারদর্শী ছিলেন। দাদার কাছে থেকে সর্বপ্রকার সাহায্য পেয়ে তিনি ঢাকা থেকে ওকালতি পাস করেন। প্রথমে রংপুর, দিনাজপুর, ভাগলপুর, মুঙ্গের, কালনা, কাটোয়ায় মুন্সেফী করার পর বরিশালে সাব-জজ হন এবং কৃষ্ণনগরে বদলি হয়ে অবসর গ্রহণ করেন। কালনা ও কাটোয়ায় থাকাকালীন তিনি সেখানকার বৈষ্ণবগণের সঙ্গে বৈষ্ণব মহাজনদের পদাবলী নিয়ে আলোচনা করে সময় কাটাতেন এবং বৈষ্ণব-শাস্ত্র পাঠে মনোনিবেশ করতেন। বৈষ্ণবধর্মের প্রতি অনুরাগবশত তিনি প্রায় চার শতাধিক ব্রজবুলি সংগ্রহ করে 'পদচিন্তামণিমালা' নামে একটি গ্রন্থ প্রকাশ করেছিলেন।[১] ভাঙ্গাবাড়ির সেন-পরিবার ছিলেন শাক্ত। কিন্তু রজনীকান্তের পিতা গুরুপ্রসাদ বৈষ্ণবধর্মের মাহাত্ম্যে অত্যধিক প্রভাবিত হয়েছিলেন। রজনীকান্ত তাঁর আত্মজীবনীতে লিখেছেন :

> কি কোমল প্রগাঢ় ভ্রাতৃপ্রেমে উভয়ে [গোবিন্দনাথ ও গুরুপ্রসাদ] আজীবন বদ্ধ হইয়াছিলেন তাহা দেখাইতে হইলে, এই দুই প্রকৃতির ভেদস্থান আরও একটু স্পষ্ট করিয়া বুঝাইয়া বলা কর্তব্য হইবে; কারণ দুইটি প্রকৃতির ব্যবধান যত বৃহৎ, তাহাদিগের সর্বাঙ্গীণ মিলন তত মনোহর।
>
> প্রথম প্রভেদ, ধর্মবিশ্বাস। আমরা শাক্ত পরিবার। বাড়িতে মহাসমারোহে দুর্গোৎসব হইত, তাহাতে প্রচুর ছাগবলির ব্যবস্থা ছিল। পূজা এখনও আছে; কিন্তু সে প্রাণহীন পূজায় জগন্মাতার আবির্ভাব হয়, ইহা আমার বিশ্বাস নাই। যাহা হউক, বাবা কাল্‌না কাটোয়া অঞ্চলে যখন মুনসেফ ছিলেন, তখন বহু পরিমাণে বৈষ্ণবশাস্ত্রের অনুশীলন করেন। কৃষ্ণলীলার কীর্তন শ্রবণ, বিদ্যাপতি, চণ্ডীদাস প্রভৃতি মহাজনগণের সরল পদাবলী অধ্যয়ন ও নিষ্ঠাবান্ প্রেমিক বৈষ্ণবচূড়ামণিগণেব সুখসংসর্গ, সমস্ত মিলিত হইয়া আমার পিতাকে অন্তরে অন্তরে বৈষ্ণব করিয়া ফেলিল। বাবা দুর্গোৎসবের 'বলিদান' দাঁড়াইয়া দেখেন বটে, কিন্তু নয়নতারকার অভ্যন্তরে তখন আর মন নাই, চিত্ত ভগবান্ শ্রীকৃষ্ণের চরণে রাখিয়া জ্যেষ্ঠের আদেশে শূন্য নয়নে 'বলি' দর্শন করিতেছেন। . . . নিতান্ত অনিচ্ছায়, জ্যেষ্ঠের বিরক্তি ও অশান্তি উৎপাদনের ভয়ে, প্রসাদী মাংস ভোজন করিতেন; বৃথা মাংস কখনও ভোজন করিতেন না।[২]

সহজেই অনুমেয়, বড় ভাইয়ের 'প্রকৃতিতে তেজঃস্বিতা, অহঙ্কার, হটকারিতা বহুল পরিমাণে লক্ষিত হইত,' ছোট ভাই গুরুপ্রসাদ ছিলেন 'কোমল, নম্র, মাটির

---

১. ১২৮৩ বঙ্গাব্দের বৈশাখ মাসে 'পদচিন্তামণিমালা' রাজসাহীর তমোঘ্ন যন্ত্রে মুদ্রিত হয়ে প্রকাশিত হয়। গ্রন্থের নামকরণ করেছিলেন কালনার প্রসিদ্ধ বৈষ্ণব ভগবানদাস বাবাজী এবং শান্তিপুরের প্রসিদ্ধ ভাগবত প্রভুপাদ মদনগোপাল গোস্বামী বইয়ের ভূমিকা লিখে দিয়েছিলেন।

২. দ্র. 'প্রতিভা', জ্যৈষ্ঠ ১৩১৮ (১ম বর্ষ, ২য় সংখ্যা)।

মানুষ। ... এই দুই বিভিন্ন প্রকৃতি আজন্মপরিবর্ধিত সখ্যে মিলিয়া মিশিয়া, কোমল ও কঠোর, বিনয় ও গর্ব, গম্ভীরতা ও ঔদ্ধত্য কেমন করিয়া নির্বিরোধে ও স্বচ্ছন্দে একত্র বাস করিতে পারে তাহার উজ্জ্বল ও মনোহর দৃষ্টান্ত রাখিয়া গিয়াছে।'

রজনীকান্তের মা মনোমোহিনী দেবী ছিলেন সিরাজগঞ্জ মহকুমার বাগ্‌বাটি গ্রামের হরিমোহন সেনের কন্যা। তিনি গুণবতী, তেজস্বিনী ও ধর্মপরায়ণা। সুগৃহিণীরূপে তাঁর খ্যাতি ছিল। ভালো রান্না করতে পারতেন বলে সকলেই তাঁকে বলতো 'রান্নার জজ'। মনোমোহিনী দেবী বাংলা লিখতে ও পড়তে জানতেন। রামায়ণ-মহাভারত, সীতার বনবাস, সতী নাটক প্রভৃতি গ্রন্থ তিনি পড়ে শেষ করেছিলেন। কবি হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের কাব্যগ্রন্থের তিনি অতিশয় ভক্ত ছিলেন এবং বাংলা গদ্য ও পদ্যগ্রন্থ নিয়ে বালক রজনীকান্তের সঙ্গে আলোচনা করতেন। বাল্যকালেই তিনি পুত্র রজনীকান্তের হৃদয়ে বঙ্গসাহিত্যপ্রীতির বীজ রোপণ করে দিয়েছিলেন। বালক পুত্র যে ছোট ছোট কবিতা বা ছড়া লিখতে শিখেছিলেন তা তাঁর মায়ের প্রভাবেই সম্ভব হয়েছিল। পিতা-মাতার সাহিত্যপ্রীতির অসামান্য প্রভাব ভাবী জীবনে কাব্য-রচনার মাধ্যমে তিনি দেশ ও জাতির মুখোজ্জ্বল করেছেন।

সংগীতের প্রতি আসক্তি বাল্যকালেই রজনীকান্তের মধ্যে দেখা যায়। গান শুনে একাগ্রচিত্তে তিনি তার ভাষা ও সুর আয়ত্ত করতে চেষ্টা করতেন। এই আসক্তিই ক্রমে অনুকরণ, অভ্যাস ও অনুশীলনের সাহায্যে বালক রজনীকান্তের ভবিষ্যৎ উজ্জ্বল করে তুলেছিল। তাঁর স্মৃতিশক্তি যেমন ছিল প্রখর আবৃত্তির কণ্ঠও ছিল তেমনি অসাধারণ। পরবর্তীকালে ক্যানসার রোগে আক্রান্ত রজনীকান্ত কলকাতার মেডিক্যাল কলেজ-হাসপাতালে বসে বাল্যকালে তাঁর স্মৃতিশক্তির কথা হেমেন্দ্রনাথ বক্সীকে জানিয়েছিলেন ঃ

> বই একবার পড়লে প্রায় মুখস্থ হতো, আমি তোমাকে একটা পরখ এখনও দিতে পারি। যে-কোনও একটা চারি লাইনের সংস্কৃত শ্লোক (যা আমি জানি না) তুমি একবার বলবে, আমি immediately reproduce করব। একটুও দেরি হবে না।

বালক রজনীকান্ত তাঁর কোনো-এক আত্মীয়াকে ছড়ায় অনুরোধ জানিয়েছিলেন—

"শ্রীশ্রীশ্রীযুতা।
আমার জন্য এন এক জোড়া জুতা।"

রজনীকান্তের জন্ম পারিবারিক সচ্ছলতার মধ্যে কিন্তু তাঁর যখন দশ বছর বয়স তখন থেকেই এই সুখী ও উন্নতিশীল পরিবারের ভাগ্যবিপর্যয় শুরু হয়। রুদ্ধ হয় উন্নতির পথ। জ্যাঠামশাইয়ের প্রভূত উপার্জনকারী উকিল দুই ছেলে বরদাগোবিন্দ ও কালীকুমারের অকালমৃত্যু, রজনীকান্তের ছোট ভাই জানকীকান্তের কুকুরের কামড়ে মৃত্যু, সর্বোপরি তাঁদের যে সঞ্চিত অর্থ রাজসাহীর ইন্দ্রচাঁদ কাঁইয়ার কুঠিতে গচ্ছিত ছিল সে-কুঠি দেউলিয়া ঘোষিত হবার পর পিতার সামান্য কয়েকটি পেনসনের টাকার উপর সেন-পরিবারের সংসারযাত্রা নির্বাহ হতো। বাল্যকালেই রজনীকান্ত অসচ্ছলতা ও দারিদ্র্যের মুখ দর্শন করলেন।

রাজসাহীতে রজনীকান্তের বিদ্যাশিক্ষা শুরু হয়। পাবনা কলেজের প্রতিষ্ঠাতা

স্বনামধন্য শিক্ষক গোপালচন্দ্র লাহিড়ীর তত্ত্বাবধানে এবং শিক্ষাকৌশলে মেধাবী ছাত্র রজনীকান্ত উত্তরোত্তর যথেষ্ট জ্ঞানলাভ করেন। বাল্যকাল থেকেই বাংলার ন্যায় সংস্কৃত ভাষাতেও কবিতা রচনা করতে শুরু করেন। ১৮৮২ খ্রীস্টাব্দে (১২৮৮ ব.) আঠারো বৎসর বয়সে রাজসাহী থেকে দ্বিতীয় বিভাগে এনট্রান্স পাস করে দশ টাকা সরকারী বৃত্তি লাভ করেন। এ সময়ে রাজসাহী বিভাগের সমগ্র স্কুলের মধ্যে ইংরেজী রচনা-প্রতিযোগিতায় সর্বোৎকৃষ্ট ইংরেজী রচনার জন্য রজনীকান্ত প্রথম পুরস্কার মাসিক পাঁচ টাকা 'প্রমথনাথবৃত্তি' পান এবং রাজসাহী কলেজে ফার্স্ট আর্টস (এফ. এ.) -এ ভর্তি হলেন।

এন্ট্রান্স পাশ করার পরে ১২৯০ বঙ্গাব্দের ৪ জ্যৈষ্ঠ ঢাকা জেলার অন্তর্গত মানিকগঞ্জ মহকুমার বেউথা গ্রামের তারকনাথ সেনের তৃতীয়া কন্যা হিরণ্ময়ী দেবীর সঙ্গে রজনীকান্তের বিবাহ হয়। তারকনাথ ছিলেন স্কুল বিভাগের ডেপুটি ইন্‌সপেক্টর। হিরণ্ময়ী দেবী সেযুগে উচ্চপ্রাইমারি পরীক্ষা দিয়ে বৃত্তি পেয়েছিলেন। সাহিত্যের প্রতি তাঁর অনুরাগ ছিল বাল্যকাল থেকে।

১৮৮৫ খ্রীস্টাব্দে রাজসাহী কলেজ থেকে রজনীকান্ত দ্বিতীয় বিভাগে এফ. এ. পাশ করেন। পূর্বে বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা হতো প্রতি বছর ডিসেম্বর মাসে কিন্তু ১৮৮৫ থেকে এই রীতি পরিবর্তিত হয়ে মার্চ মাসে পরীক্ষাগ্রহণের রীতি চালু হয়। ফলে যাঁরা ১৮৮২-তে এনট্রান্স পরীক্ষায় পাস করেছিলেন তাঁদের ১৮৮৫-তে এফ. এ. পরীক্ষা দিতে হয়। এর পর তিনি কলকাতার সিটি কলেজ থেকে বি. এ. পরীক্ষা পাস করেন ১৮৮৯ খ্রীস্টাব্দে। সিটি কলেজে বি. এ. পড়ার সময়ে তাঁর পিতা গুরুপ্রসাদের মৃত্যু হয় (১৮৮৬)। গুরুপ্রসাদের মৃত্যুতে গভীর শোকে অসুস্থ হয়ে পড়েন জ্যেষ্ঠ ভ্রাতা গোবিন্দনাথ। ছোট ভাইয়ের মৃত্যুর কয়েক দিনের মধ্যেই গোবিন্দনাথও পরলোকগত হন। ফলে, বৃহৎ পরিবারের ভরণপোষণের দায় এবং দায়িত্ব এসে পড়ে গোবিন্দনাথের কনিষ্ঠ পুত্র উমাশঙ্করের উপর। বিষয়-সম্পত্তির সামান্য আয়ে সংসার খরচ এবং রজনীকান্তের লেখাপড়ার খরচপত্রাদি নির্বাহ হতে থাকে। বি. এ. পাস করার পর রজনীকান্ত অর্থকরী বিদ্যালাভের আশায় সিটি কলেজ থেকেই বি. এল. পরীক্ষা দিয়ে ১৮৯১ খ্রীস্টাব্দে দ্বিতীয় বিভাগে পাস করলেন। বি. এল. পরীক্ষায় উত্তীর্ণ হয়ে তিনি রাজসাহীতে ওকালতি শুরু করেন। ওকালতিতে তাঁর কিছু পসারও হয়েছিল। এ-সময়ে ঐতিহাসিক ও প্রত্নতত্ত্ববিদ্ অক্ষয়কুমার মৈত্রেয়র সঙ্গে ঘনিষ্ঠতা হয়। রাজসাহীর জীবন তাঁর খুব আমোদ-প্রমোদে কাটছিল। নাটক, সংগীতানুষ্ঠান প্রভৃতি বিভিন্ন ক্ষেত্রে অংশ গ্রহণ করতেন। 'রাজসাহী থিয়েটার'-এ রবীন্দ্রনাথের 'রাজা ও রাণী' নাটক অভিনীত হলে তিনি দক্ষতার সঙ্গে 'রাজার' ভূমিকায় অভিনয় করেন।[৩]

কিন্তু রাজসাহীর ওকালতি-জীবনের উন্নতির পথেও বাদ সাধলো ভাগ্য। এতদিন জ্যেষ্ঠতাত-পুত্র উমাশঙ্কর ভাঙ্গাবাড়িতে বাস করে সংসারের দায়দায়িত্ব পালন করছিলেন। তিনিও ক্যানসার রোগে আক্রান্ত হলেন এবং কলকাতায় ১৩০৪ বঙ্গাব্দের

৩. এ-প্রসঙ্গ 'হাসপাতালে কান্তকবির ডায়েরি'তে উল্লেখিত হয়েছে। (দ্র. পৃ. ৩৭১)

পৌষ মাসে মারা গেলেন। প্রচুর অর্থ ব্যয় করেও রজনীকান্ত তাঁর দাদাকে বাঁচাতে পারলেন না। দাদার মৃত্যুর পর বাড়ি এবং ওকালতি দুই-ই রক্ষার ভার গ্রহণ করলেন রজনীকান্ত স্বয়ং।

প্রচার-বিমুখ রজনীকান্ত বাল্যকাল থেকেই কবিতা লেখা শুরু করলেও বন্ধু-বান্ধবদের অনুরোধে প্রথম কবিতা প্রকাশের জন্য পাঠান সিরাজগঞ্জ থেকে প্রকাশিত 'আশালতা' নামক একটি মাসিক পত্রিকায়।[৪] কবিতাটির নাম 'আশা'। ওকালতিতে যখন তাঁর পসার জমতে শুরু করেছে, সেই সময়ে তাঁর তৃতীয় পুত্র ভূপেন্দ্রনাথ 'ক্যাপিলারি ব্রংকাইটিস' রোগে মারা যায়। ভগবদ্‌গত প্রাণ রজনীকান্ত নিদারুণ পুত্র-শোক পেয়েও সান্ত্বনা লাভ করলেন তাঁর অপূর্ব সাধন সংগীতে। সবই তো ঈশ্বরের দেওয়া। সুখ-দুঃখ, হাসি-কান্না, দেওয়া-কেড়ে নেওয়া—এ সবই তো তাঁর। তাই তিনি লিখলেন:

তোমারি দেওয়া প্রাণে, তোমারি দেওয়া দুখ,
তোমারি দেওয়া বুকে, তোমারি অনুভব।
তোমারি দুনয়নে, তোমারি শোকবারি,
তোমারি ব্যাকুলতা, তোমারি হা হা রব।
তোমারি দেওয়া নিধি, তোমারি কেড়ে নেওয়া,
তোমারি শঙ্কিত আকুল পথ-চাওয়া। . . .

একচল্লিশ বছর বয়সে রজনীকান্ত মূত্রকৃচ্ছ্র রোগে আক্রান্ত হন। অনেক চিকিৎসার পরও তাঁর রোগের উপশম হলো না। সঙ্গে দেখা দিল ম্যালেরিয়া। নানাবিধ চিকিৎসায়ও যখন কোনো ফল হলো না, তখন কলকাতায় তাঁর আত্মীয় অধ্যাপক হেমচন্দ্র দাশগুপ্তের গৃহে থেকে চিকিৎসা করাতে লাগলেন। ডাক্তার বায়ুপরিবর্তনের উপদেশ দিলেন। বায়ুপরিবর্তনের উদ্দেশ্যে তিনি তাঁর শ্যালিকা-পুত্র সুরেশচন্দ্র গুপ্তের কটকের বাসায় চলে যান। সেখানকার চিকিৎসায় ও বায়ুপরিবর্তনে তিনি অনেকটা সুস্থ হয়ে ওঠেন। কলকাতায় ফিরে এসে তিনি পুনরায় ম্যালেরিয়া জ্বরে আক্রান্ত হলেন। তখন তিনি কলকাতায় পৃথক বাড়ি ভাড়া করে সপরিবারে ছিলেন। কলকাতার প্রখ্যাত ডাক্তার নীলরতন সরকার, প্রাণকৃষ্ণ আচার্য, প্রাণধন বসু প্রমুখের অ্যালোপ্যাথি চিকিৎসায় বিশেষ কোনো ফল না পেয়ে হোমিওপ্যাথি চিকিৎসা করাতে থাকেন। কিন্তু তাতেও তিনি সম্পূর্ণ ফল না পেয়ে সুপ্রসিদ্ধ কবিরাজ শ্যামাদাস সেনের শরণাপন্ন হন। শ্যামাদাসের কবিরাজি চিকিৎসায়, বহুলাংশে সুস্থ হন এবং ১৩১৪ সালের আষাঢ় মাসে রাজসাহীতে ফিরে যান। কার্তিক মাসে বিষয়কর্মের প্রয়োজনে নিজের গ্রাম ভাঙ্গাবাড়িতে গমন করেন। সেখানে অবস্থানকালে পুনরায় ম্যালেরিয়ায় আক্রান্ত হন। অগত্যা চিকিৎসার জন্য সিরাজগঞ্জে গিয়ে বাল্যবন্ধু ডা. তারকেশ্বর কবিশিরোমণির সুচিকিৎসায় আরোগ্য লাভ করলেও পূর্বস্বাস্থ্য আর ফিরে পেলেন না।

বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নবগৃহ-প্রবেশোৎসব হয় ১৩১৫ বঙ্গাব্দের ২১ অগ্রহায়ণ, রবিবার। সংবাদপত্রে প্রকাশিত বিজ্ঞাপন দেখে রজনীকান্ত এই সাহিত্য-

৪. 'আশালতা' মাসিক পত্রিকা : প্রথম প্রকাশ, ভাদ্র ১২৯৭, সম্পাদক : কুঞ্জবিহারী দে।

মন্দিরে মহতী সভায় যোগদানের জন্য রাজসাহী থেকে চলে আসেন কলকাতায়। কলকাতায় এসে তিনি দীনেশচন্দ্র সেনের গৃহে আতিথ্য গ্রহণ করেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নবনির্মিত গৃহে (২৪৩/১ আচার্য প্রফুল্লচন্দ্র রোড, কলিকাতা-৬) দেশ-বিদেশ থেকে অভ্যাগত অতিথি সমাগমে উপচে পড়েছিল। এত লোক হয়েছিল যে দোতলা ও একতলায় দুটি পৃথক্ সভা করতে হয়েছিল। দোতলার সভার সভাপতি ছিলেন পরিষদের সভাপতি সারদাচরণ মিত্র এবং একতলার সভাপতিত্ব করতে হয়েছিল রবীন্দ্রনাথকে। রজনীকান্ত বিপুল জনতা ভেদ করে দোতলায় উঠতে না পেরে একতলার সভাতেই বসলেন। রবীন্দ্রনাথ সমবেত সকলের সঙ্গে রজনীকান্তের পরিচয় করিয়ে দিলেন এবং সভাপতির অনুরোধে সেই সভায় দুটি গান[৫] গেয়ে সভায় উপস্থিত ভদ্রমণ্ডলীকে মুগ্ধ করে দেন। রজনীকান্ত এ সম্বন্ধে বলেছেন ঃ

> এই গান শুনে রবি ঠাকুর আমাকে তাঁর সঙ্গে আমাকে দেখা করতে বলেন, আমি দীনেশকে সঙ্গে ক'রে রবি ঠাকুরের বাড়ি তারপর দিন সকালবেলা যাই। সেইখানে তিনি আবার ঐ গান শোনেন, শুনে বলেন যে, বহির্জগৎ সম্বন্ধে বেশ হয়েছে, অন্তর্জগৎ সম্বন্ধে আর একটা করুন।[৬]

কলকাতায় অবস্থানকালে রজনীকান্তের সঙ্গে বাংলার অনেক কবি-সাহিত্যিকের পরিচয় ও সখ্যতা হয়।

পরিষদের নতুন গৃহপ্রবেশের প্রায় দু'মাস পরে ১৩১৫ বঙ্গাব্দের ১৮-১৯ মাঘ বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনীর দ্বিতীয় অধিবেশন অনুষ্ঠিত হয় রাজসাহীতে। কলকাতা ও বাংলাদেশের বহু সাহিত্যিক ও সুধীজনের সমাবেশ হয়। কাশীমবাজার-মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী, দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়, বিজ্ঞানাচার্য প্রফুল্লচন্দ্র রায়, আচার্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদী প্রমুখ ব্যক্তিবর্গের সঙ্গে ঘনিষ্ঠ পরিচয় হয় রজনীকান্তের। এই সম্মিলনীর উদ্বোধন সংগীত, প্রতিটি অধিবেশনে প্রারম্ভ-সংগীত, সমাপ্তি-সংগীত সবই রজনীকান্ত স্বরচিত সংগীতে অভ্যাগত সুধীবর্গকে মোহিত করে দিয়েছিলেন।[৭]

১৩১৬ বঙ্গাব্দের জ্যৈষ্ঠ মাস থেকে রজনীকান্তের গলায় ক্যানসার রোগের সূত্রপাত হয়। রাজসাহীতে থাকতে একদিন পান খেয়ে চুনে গলা পুড়ে যায়। ডাক্তাররা বললেন, 'ফ্যারিনজাইটিস'। গলায় ব্যথা ক্রমশ বাড়তে থাকে। অনেক ওষুধপত্র খেলেন কিন্তু রোগ নিরাময় হলো না। পরিবারের সকলেই চিন্তিত হলেন। সন্দেহে আতঙ্কিত হলেন উমাশঙ্করের ক্যানসার রোগের কথা চিন্তা করে। রজনীকান্তের গলায় ক্যানসার হয়নি তো! গলায় এই ব্যথা নিয়ে তিনি রংপুর গেলেন নিজস্ব কাজে। সেখানে গিয়ে উঠলেন অতুলচন্দ্র গুপ্তের বাসায়। স্থানীয় সরকারী উকিল রায়বাহাদুর ব্রজেন্দ্রনাথ চট্টোপাধ্যায়ের অনুরোধে তাঁর গৃহে সন্ধ্যা থেকে রাত দুটো পর্যন্ত গান গাইলেন। এভাবে দিন তিনেক রংপুরে থেকে অবিশ্রান্ত ভাবে গান

৫. 'সৃষ্টির বিশালতা' এবং 'সৃষ্টির সূক্ষ্মতা' শীর্ষক গান দুটি গেয়েছিলেন। গান দুটি 'অভয়া' গ্রন্থের অন্তর্গত (দ্র. পৃ. ২২৫-২২৬)।

৬. দ্র. 'হাসপাতালে কান্তকবির ডায়েরি', পৃ. ৩৭৬।

৭. সংগীতগুলির জন্য দ্র. পৃ. ২৫৮-২৬০।

গাওয়ার ফলে গলার ব্যথা বেড়ে গেল। রাজসাহীতে ফিরে এসে এর উপর চললো মোকদ্দমার সওয়াল-জবাব। অত্যধিক স্বরচালনা এবং পরিশ্রমে তাঁর রোগ আরও বৃদ্ধি পেল। এমন কি খাদ্যদ্রব্য গ্রহণেও কষ্ট হতে লাগলো। গলায় ঘা দেখা দিল। অগত্যা চিকিৎসার জন্য ২৬ ভাদ্র (১৩১৬ ব.) পরিবারবর্গের সঙ্গে কলকাতায় চলে এলেন। সংগীত-তরঙ্গ-প্লাবিত এবং সৌভাগ্যের লীলানিকেতন রাজসাহী তাঁকে ইহজীবনের মতো ত্যাগ করতে হলো।

কলকাতায় এসে রজনীকান্ত উঠলেন সুরেশচন্দ্র গুপ্তের ৫৭নং সার্পেন্টাইন লেনের বাসায়। শ্যালিকা-পুত্র সুরেশচন্দ্র ইতিমধ্যে কটক থেকে বদলি হয়ে কলকাতায় বাসা নিয়েছেন। প্রথমে ডাক্তার ওকেনেলি সাহেব কবিকে পরীক্ষা করে অতিরিক্ত স্বরচালনার ফলে তাঁর গলায় ক্যানসার হয়েছে বলে জানালেন। এ-রোগের পরিণাম মৃত্যু, কোনো চিকিৎসাই রোগীকে বাঁচাতে পারে না। রজনীকান্ত বুঝতে পারলেন এই মারাত্মক রোগের কবল থেকে তাঁর আর নিস্তার নেই। কেবলমাত্র ডাক্তার ওকেনেলিই নন, কলকাতার বড় বড় ডাক্তারের চিকিৎসায়ও কোনো ফল হলো না। রোগ উপশম না হয়ে উত্তরোত্তর বাড়তে লাগলো। মাঝে মাঝে জ্বর, গলা ফোলা, অনবরত কাশি এবং গলায় প্রচণ্ড ব্যথা কবিকে অস্থির করে তুললো। তিনি যখন বুঝলেন কলকাতার পার্থিব চিকিৎসা তাঁকে বাঁচাতে পারবে না তখন তিনি দৈবশক্তির উপর বিশ্বাস করে কাশীতে গেলেন চিকিৎসক-সাধু বালাজি মহারাজের কাছে চিকিৎসার জন্য। প্রচণ্ড অর্থাভাবে এসময় তিনি তাঁর 'বাণী' ও 'কল্যাণী' গ্রন্থ দুটির স্বত্ব গুরুদাস চট্টোপাধ্যায় অ্যান্ড সন্স-এর কাছে মাত্র চার শ টাকায় বিক্রি করলেন।[৮] প্রথমে কাশীতে রামাপুরায় ভাড়া-বাড়িতে এবং পরে কাকিনারাজের বাড়িতে থেকে তিনি বালাজি মহারাজের কাছে চিকিৎসা করান। কাশীতে বাস করে প্রত্যহ গঙ্গাস্নান, দেবদেবীদর্শন ইত্যাদিতে ভক্ত-রজনীকান্ত কিছুটা মানসিক শান্তি পেলেও কালরোগের কবল থেকে মুক্ত হতে পারলেন না। গলায় প্রচণ্ড ব্যথা, জ্বর, শ্বাসকষ্ট, অনিদ্রা, খাদ্যগ্রহণে কষ্ট এতটা বৃদ্ধি পেল যে আর কাশীতে না থেকে পুনরায় কলকাতায় আসতে বাধ্য হলেন। ২১ মাঘ (১৩১৬ ব.) তিনি সপরিবারে কলকাতায় সার্পেন্টাইন লেনের বাসায় ফিরে এলেন। কলকাতায় এসে হোমিওপ্যাথি, অ্যালোপ্যাথি এবং কবিরাজি—সব চিকিৎসাই ব্যর্থ হলো। রোগের উপশম নেই, জ্বরের বিরাম নেই, যন্ত্রণার লাঘব নেই, এর উপর শ্বাসকষ্ট তাঁকে ব্যাকুল করে তুললো। ২৭ মাঘ বুধবার ডাক্তার যতীন্দ্রমোহন দাশগুপ্ত ডাক্তার বার্ড সাহেবকে নিয়ে এলেন। ডাক্তার বার্ড বললেন, গলায় অস্ত্রসাহায্যে ছিদ্র করে শ্বাসপ্রশ্বাস করানো উচিত হবে। এছাড়া অন্য কোনো উপায় নেই। মৃত্যু অনিবার্য জেনে পরদিন বৃহস্পতিবার নিদারুণ প্রাণান্তকর অবস্থার মধ্যে রজনীকান্ত স্ত্রীপুত্র-পরিবার এবং আত্মীয়স্বজনের সামনে তাঁর যাবতীয় বিষয়-সম্পত্তি স্ত্রীর নামে উইল করে দিলেন।[৯] এবং সেই দিনই তাঁকে কলকাতার মেডিক্যাল কলেজে ভর্তি করানো হলো। এদিনই বেলা ১২টায় ক্যাপটেন ডেনহ্যাম

৮. দ্র. 'রজনীকান্ত-প্রসঙ্গ'—দীনেশচন্দ্র সেন, পৃ. ৪০০।
৯. দ্র. রজনীকান্তের 'উইলের খস্ড়া', পৃ. ৩৮৭।

হোয়াইট (Resident Surgeon Captain Denham White) রজনীকান্তের গলায় ট্রাকিওটমি অস্ত্রোপচার করে শ্বাসপ্রশ্বাস চলাচলের ছিদ্র করে দিলেন। সেই ছিদ্রপথে প্রথমে রূপার নল বসিয়ে দেওয়া হলো, সাত-আট দিন পরে রবারের নল বসানো হয়েছিল। যে কণ্ঠোচ্চারিত প্রাণোন্মাদকর ভগবদ্‌সংগীতে একদিন বাংলাদেশকে প্লাবিত করেছিল, আজ সে কণ্ঠ চিরদিনের মতো বাক্‌রুদ্ধ হয়ে গেল। প্রথম দিন মেডিক্যাল কলেজের তিনতলায় কাউনসিল ওয়ার্ডে তাঁর থাকার বন্দোবস্ত হয়েছিল, দ্বিতীয় দিনে তাঁকে জেনারেল ওয়ার্ডে স্থানান্তরিত করা হয়। এই দিন তাঁর সঙ্গে মেডিক্যাল কলেজের চতুর্থ বার্ষিক শ্রেণীর ছাত্র হেমেন্দ্রনাথ বক্সীর পরিচয় হয়। রজনীকান্তের রোগশয্যায় আমৃত্যু হেমেন্দ্রনাথ কান্তকবির শুশ্রূষা ও দেখাশোনার ভার নিজের হাতে গ্রহণ করেছিলেন। একাধারে তিনি ছিলেন কবির বন্ধু ও সহচর।

১৩১৬ বঙ্গাব্দের ৩০ মাঘ (১২ ফেব্রুআরি, ১৯১০) শনিবার রজনীকান্তকে কটেজে নিয়ে আসা হয়। এই কটেজে তখনকার দিনে প্রতি অংশে তিনখানি শোবার ঘর এবং রান্না ও ভাড়ার ঘর হিসাবে দুটি পৃথক ঘর ছিল। রজনীকান্ত ১২নং কজেটে সপরিবারে থাকতেন। 'দৈনিক ভাড়া ছিল সাড়ে চার টাকা। কটেজে অবস্থানকারী রোগীদেব বিনা ব্যয়ে চিকিৎসার সমস্ত সাহায্যই করা হতো। ডাক্তার, ওষুধপত্র, পথ্য সব কিছুই বিনা পয়সায় পাওয়া যেত। ২৮ মাঘ ১৩১৬ থেকে ২৮ ভাদ্র ১৩১৭ মোট সাতমাস কাল আমৃত্যু যন্ত্রণাদগ্ধ কান্তকবি এই কটেজে রুগ্‌ণ দেহ নিয়ে বাক্‌হারা হয়ে অবস্থান করেছিলেন। এই সময়ে বাংলার সাহিত্যিক-ধনী-জমিদার-সাধারণ ব্যক্তি সকলেই রজনীকান্তকে সাহায্যের হাত বাড়িয়ে দেন।

হাসপাতালে থাকাকালীন বাংলার প্রখ্যাত সব ব্যক্তি রজনীকান্তকে দেখতে আসতেন। কাশীমবাজারের মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী, ভারতধর্ম-মহামণ্ডলের জ্ঞানানন্দ স্বামী, বিজ্ঞানাচার্য প্রফুল্লচন্দ্র রায়, সাহিত্যিক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়, সুধীন্দ্রনাথ ঠাকুর, নাট্যকার গিরিশচন্দ্র ঘোষ, ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ, সুরেশচন্দ্র সমাজপতি, রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, হাইকোর্টের জজ সারদাচরণ মিত্র প্রমুখ ব্যক্তি শুধুমাত্র কবিকে দেখতেই যেতেন না, অর্থ ও জিনিসপত্র দিযেও সাহায্য করতেন। সারদাচরণ মিত্রের উদ্যোগে 'মিনার্ভা' থিয়েটারে ১৩১৭-র শ্রাবণ রজনীকান্তের সাহায্যার্থে একটি 'সাহায্য-রজনী'র আয়োজন করেন। এখানে 'রাণাপ্রতাপ' ও 'ভগীরথ' অভিনীত হয়। টিকিট বিক্রয়ের বারোশ' টাকা কবির চিকিৎসার্থে দেওয়া হয়। সুধীন্দ্রনাথ ঠাকুর রজনীকান্তকে দেখে আসার পর যে-পত্র লিখেছিলেন তার কিছুটা উদ্ধৃত করা যেতে পারে :

> বন্ধুবান্ধব-সমভিব্যাহারে যেদিন রজনীকান্তকে হাসপাতালে প্রথম দেখিতে যাই, সেদিনকার কথা জীবনে কখনও ভুলিব না। কবির অবস্থা যে এতদূর সঙ্কটাপন্ন তাহা পূর্বে ভাবি নাই। কান্‌সার রোগে কণ্ঠনালী ক্ষত, কথা কহিবার শক্তি নাই, জ্বর প্রায় এক শত চার ডিগ্রী, এরূপ অবস্থায় কবি উঠিয়া বসিয়া কাগজ-কলমে লিখিয়া আমাদের সহিত যেরূপভাবে আলাপ-পবিচয় করিলেন, তাহা কেবল প্রাণে অনুভব করা যায়, বর্ণনা করা যায় না। সামান্য রোগেই আমরা কিরূপ অধীর ও কাতর হইয়া পড়ি, আর এই দুরারোগ্য রোগযন্ত্রণার মধ্যেও রজনীকান্তের কি গভীর ভগবৎপ্রেম, কি অচলা নিষ্ঠা,

কি জীবন্ত বিশ্বাস, কি অসামান্য ধৈর্য ও সহিষ্ণুতা! ভগবদ্ভক্তি কোন্ বলে অসহ্য যন্ত্রণা এবং মৃত্যুকেও পরাভব করে, তাহা সেদিন বুঝিলাম। কবির যন্ত্রণার কথা ভাবিয়া যদিও অভিভূত হইয়া পড়িয়াছিলাম, তথাপি ফিরিয়া আসিবার সময় মনে হইল যেন, কোন তীর্থস্থান হইতে ফিরিলাম। সে দৃশ্য জীবনে ভুলিব না।[১০]

আচার্য প্রফুল্লচন্দ্র রায় হাসপাতালে গিয়ে কবির যন্ত্রণাকাতর মুখ দেখে বিচলিত হয়ে পড়েন। তিনি বলেছিলেন, 'আমার আয়ু নিয়ে আপনি আরোগ্য লাভ করুন।' একথার উত্তরে রজনীকান্ত লিখে উত্তর দিয়েছিলেন :

'ডাঃ রায়, আপনি প্রার্থনা করছেন, না ঋষি প্রার্থনা করছেন। আমাকে আপনি আয়ু দিতে পারেন। হাঁ, আত্মত্যাগ! —আপনার মত কয়টা লোক করেছে? না করে, না পারে? এই ত বলি মানুষ। বিবাহ করেন নাই— কেবল পরার্থে আত্মোৎসর্গ!'[১১]

কবিকে দেখতে এসেছিলেন রবীন্দ্রনাথও। তারিখটা ছিল ১৩১৭ বঙ্গাব্দের ২৮ জ্যৈষ্ঠ। এর পূর্বেও রবীন্দ্রনাথের সঙ্গে রজনীকান্তের সাক্ষাৎ হয়েছিল কয়েকবার। শেষ সাক্ষাৎ এবার রোগযন্ত্রণাকাতর মরণপথযাত্রী কান্তকবির শয্যাপার্শ্বে। রবীন্দ্রনাথের সব প্রশ্নের উত্তর রজনীকান্ত লিখে জানিয়েছিলেন।[১২] ১৫ আষাঢ় রজনীকান্ত রবীন্দ্রনাথকে চিঠি লিখেছিলেন কৃতজ্ঞতা জানিয়ে। চিঠিটি নিচে উদ্ধৃত হলো :

শ্রীহরি

Medical College Hospital
Cottage No. 12, Calcutta
29/6/10 [১৫ আষাঢ়, ১৩১৭]

দেব,

সেই সাক্ষাতের পর আর কোনও সংবাদ জানি না। ভরসা করি শারীরিক সুস্থ আছেন।

যেদিন চরণধূলায় এই কুটীর পবিত্র করিয়াছিলেন, সেইদিন হইতে তিল তিল করিয়া যেন ব্যাধির উপশম হইতেছে। এই উন্নতি স্থায়ী হয় না; কতবার মরিলাম, কতবার বাঁচিলাম,—এইরূপেই দিন যাইতেছে। আমি ঠিক বুঝিয়াছি, ভগবৎকৃপা ভিন্ন এই দেহরক্ষায় কোনও উপায় বা সম্ভাবনা নাই।

আর একবার দেখিতে ইচ্ছা করে কিন্তু সাধুসন্দর্শন তো সর্বদা হয় না।

বার বার ঐ কথা মনে হয় যে দয়া করিয়া একটি বালককে বেদ-বিদ্যালয়ে

১০. কান্তকবি রজনীকান্ত—নলিনীরঞ্জন পণ্ডিত, ১৩২৮, পৃ. ২৫৩-৫৪।
১১. দ্র. এই গ্রন্থের 'পরিশিষ্ট ২', 'রজনীকান্ত-স্মৃতি'—প্রফুল্লচন্দ্র রায়।
১২. দ্র. 'হাসপাতালে কান্তকবির ডায়েরি', পৃ. ৩৭০-৩৭৩।

লইয়া তাহার শিক্ষাভাব গ্রহণ করিতে প্রস্তুত হইয়াছিলেন। আমি দুর্ভাগ্য, তাহা হইল না।

১লা আষাঢ় তারিখে রাত্রিতে যে সঙ্গীতটি রচনা করিয়াছিলাম তাহা আপনাকে দেখাইতে ইচ্ছা হইল, পত্রেব অভ্যন্তর পৃষ্ঠায় নকল করিয়া দিলাম। পড়িয়া যদি ভাল লাগে—দয়া করিয়া জানাইবেন।

প্রণত
রজনীকান্ত সেন

সঙ্গে পাঠিয়েছিলেন সদ্যরচিত কবিতা 'এই মুক্ত প্রাণের দৃপ্ত বাসনা তৃপ্ত করিবে কে'।[১৩] রবীন্দ্রনাথ পরের দিনই অর্থাৎ ১৬ আষাঢ় কান্তকবির পত্রের উত্তরে লিখলেন :

প্রীতিপূর্ণ নমস্কারপূর্ব্বক নিবেদন—

সেদিন আপনার রোগ-শয্যার পার্শ্বে বসিয়া মানবাত্মার একটি জ্যোতির্ম্ময় প্রকাশ দেখিয়া আসিয়াছি। শরীর তাহাকে আপনার সমস্ত অস্থিমাংস, স্নায়ু-পেশী দিয়া চারিদিকে বেষ্টন করিয়া ধরিয়াও কোনোমতে বন্দী করিতে পারিতেছে না, ইহাই আমি প্রত্যক্ষ দেখিতে পাইলাম। মনে আছে, সেদিন আপনি আমার 'রাজা ও রাণী' নাটক হইতে প্রসঙ্গক্রমে নিম্নলিখিত অংশটি উদ্ধৃত করিয়াছিলেন—

এ রাজ্যেতে
যত সৈন্য, যত দুর্গ, যত কারাগার,
যত লোহার শৃঙ্খল আছে, সব দিয়ে
পারে না কি বাঁধিয়া রাখিতে দৃঢ়বলে
ক্ষুদ্র এক নারীর হৃদয়!

ঐ কথা হইতে আমার মনে হইতেছিল, সুখ-দুঃখ-বেদনায় পরিপূর্ণ এই সংসারের প্রভূত শক্তির দ্বারাও কি ছোট এই মানুষটির আত্মাকে বাঁধিয়া রাখিতে পারিতেছে না? শবীর হার মানিয়াছে, কিন্তু চিত্তকে পরাভূত করিতে পারে নাই—কণ্ঠ বিদীর্ণ হইয়াছে, কিন্তু সঙ্গীতকে নিবৃত্ত করিতে পারে নাই—পৃথিবীর সমস্ত আরাম ও আশা ধূলিসাৎ হইয়াছে, কিন্তু ভূমার প্রতি ভক্তি ও বিশ্বাসকে ম্লান করিতে পারে নাই। কাঠ যতই পুড়িতেছে, অগ্নি আরো তত বেশী করিয়াই জ্বলিতেছে। আত্মার এই মুক্তস্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে? মানুষের আত্মার সত্যপ্রতিষ্ঠা যে কোথায়, তাহা যে অস্থিমাংস ও ক্ষুধাতৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি। সছিদ্র বাঁশির ভিতর হইতে পরিপূর্ণ সঙ্গীতের আবির্ভাব যেরূপ, আপনার রোগক্ষত, বেদনাপূর্ণ শরীরের অন্তরাল হইতে অপরাজিত আনন্দের প্রকাশও সেইরূপ আশ্চর্য্য!

১৩. বিস্তারিত আলোচনাব জন্য দ্র. 'হাসপাতালে কান্তকবির ডায়েরি'ব ৩৭০ পৃষ্ঠায় লিখিত ৩৬-সংখ্যক পাদটীকা।

যেদিন আপনার সহিত দেখা হইয়াছে, সেইদিনই আমি বোলপুরে চলিয়া আসিয়াছি। ইতিমধ্যে আবার যদি কলিকাতায় যাওয়া ঘটে, তবে নিশ্চয় দেখা হইবে।

আপনি যে গানটি পাঠাইয়াছেন, তাহা শিরোধার্য্য করিয়া লইলাম। সিদ্ধিদাতা ত আপনার কিছুই অবশিষ্ট রাখেন নাই, সমস্তই ত তিনি নিজের হাতে লইয়াছেন— আপনার প্রাণ, আপনার গান, আপনার আনন্দ সমস্ত ত তাঁহাকেই অবলম্বন করিয়া রহিয়াছে— অন্য সমস্ত আশ্রয় ও উপকরণ ত একেবারে তুচ্ছ হইয়া গিয়াছে। ঈশ্বর যাঁহাকে রিক্ত করেন, তাঁহাকে কেমন গভীরভাবে পূর্ণ করিয়া থাকেন; আজ আপনার জীবন-সঙ্গীতে তাহাই ধ্বনিত হইতেছে ও আপনার ভাষাসঙ্গীত তাহারই প্রতিধ্বনি বহন করিতেছে। ইতি—

আপনার
শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর

শ্রাবণ মাসের মাঝামাঝি সময় থেকে রজনীকান্তের রোগ আরও প্রবল হলো। আশী বছরের বৃদ্ধা মা তখনও বেঁচে। তাঁর চোখেব সামনে একমাত্র পুত্রের প্রবল যন্ত্রণার মধ্য দিয়ে তিল তিল করে মৃত্যুর দিকে অগ্রসরতা—এ-এক করুণ দৃশ্য। মানুষের সমবেত চেষ্টা, যত্ন, ওষুধপত্র বিফল হলো। ঝলকে ঝলকে রক্তবমন কবির সমস্ত দৈহিক শক্তি হরণ করলো। সত্য সত্যই কবিকে 'সকল রকমে কাঙ্গাল করিয়া' কোন্ লীলাময় নিজের কাছে টেনে নিলেন। ২৮ ভাদ্র ১৩১৭ রাত ৮টায় রজনীকান্তের জীবনদীপ নির্বাপিত হলো। হাস্যময়, সঙ্গীতময়, কৌতুকময় কবির হাসি-সংগীত-কৌতুক চিরতরে স্তব্ধ হয়ে গেল।

## কাব্য-পরিচয়

রজনীকান্তের মোট গ্রন্থসংখ্যা আট। ১. বাণী, ২. কল্যাণী, ৩. অমৃত, ৪. আনন্দময়ী, ৫. বিশ্রাম, ৬. অভয়া, ৭. সদ্ভাব-কুসুম ও ৮. শেষদান।

### বাণী

১৯০২ খ্রীস্টাব্দে 'বাণী' গ্রন্থ প্রথম প্রকাশিত হয়। প্রকাশক : গুরুদাস চট্টোপাধ্যায় অ্যান্ড সন্স। প্রথম সংস্করণের ভূমিকায় অক্ষয়কুমার মৈত্রেয় (১৮৬১-১৯৩০) লিখেছেন : 'কাহারও বাণী গদ্যে, কাহারও পদ্যে, কাহারও বা সঙ্গীতে অভিব্যক্ত। রজনীকান্তের কান্তপদাবলী কেবল সঙ্গীত। এই কথা বলিবার জন্যই এই সংক্ষিপ্ত নিরস গদ্যের অবতারণা।' প্রকৃতপক্ষে কবির রাজসাহীর আকৈশোর শ্রদ্ধেয় সুহৃদ্ প্রত্নতাত্ত্বিক ও ঐতিহাসিক অক্ষয়কুমার মৈত্রেয়র ঐকান্তিক সহায়তা না পেলে প্রচারবিমুখ রজনীকান্তকে লোকচক্ষুর গোচারে আনা সম্ভব ছিল না। 'সাহিত্য' পত্রিকার সম্পাদক তীক্ষ্ণ সমালোচক সুরেশচন্দ্র সমাজপতির (১৮৭০-১৯২১)

যে-ভয়ে রজনীকান্ত বলেছিলেন 'সমাজপতি থাকিতে আমি কবিতা ছাপাইতে পারিব না' সেই সমাজপতি যখন স্বয়ং গানগুলি পুস্তকাকারে ছাপিয়ে দেবার কথা পাড়লেন তখন রজনীকান্তের ইতস্ততঃ ভাব কেটে গেল। কিন্তু বই প্রকাশের সমস্ত ভার পড়লো অক্ষয় মৈত্রেয়র উপর। তাঁর কথায় :

> আমাকে পুস্তকের ও পুস্তকে মুদ্রিতব্য প্রত্যেক সঙ্গীতের নামকরণ করিতে হইবে, গানগুলির শ্রেণীবিভাগ করিয়া, কোন্ পর্যায়ে কোন্ শ্রেণী স্থান পাইবে তাহাও স্থিব করিয়া দিতে হইবে এবং গ্রন্থের ভূমিকাও লিখিতে হইবে— এইসকল শর্তে রজনীকান্ত গ্রন্থ-প্রকাশের অনুমতি দিয়া, আমাকে বিপন্ন করিয়া তুলিয়াছিলেন। আমি যাহা কবিযাছি, তাহা সঙ্গত হইয়াছে কিনা, ভবিষ্যৎ তাহার বিচার করিবে। তবে আমাব পক্ষে দুই একটি কথা বলিবার আছে। গ্রন্থের নাম হইল—'বাণী'। সঙ্গীতগুলিরও একরূপ নামকবণ হইযা গেল। শ্রেণীবিভাগও হইল, তাহারও নামকবণ হইল—আলাপে, বিলাপে, প্রলাপে।[১৪]

স্বদেশী-আন্দোলনকে সে-যুগে অনেক কবিই বাণীমূর্তি দিয়েছিলেন। দেশকে জাগিয়েছিলেন, দেশপ্রেমে উদ্বুদ্ধ করেছিলেন রবীন্দ্রনাথ, দ্বিজেন্দ্রলাল, অতুলপ্রসাদ প্রমুখ কবি-গীতিকার। রজনীকান্তেব 'মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নে রে ভাই (সংকল্প)', 'নমো নমো নমো জননি বঙ্গ ('বঙ্গমাতা'), 'তাই ভালো, মোদের মায়ের ঘরের শুধু ভাত ('তাই ভালো') প্রভৃতি গানগুলি ('বাণী' গ্রন্থের অন্তর্ভুক্ত) স্বদেশীযুগে দেশপ্রেমযজ্ঞে মানুষকেও প্রভূত উদ্বোধিত করেছিল। 'সাহিত্য'-সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতির মতে, "কান্তকবির 'মায়ের দেওয়া মোটা কাপড়' নামক প্রাণপূর্ণ গানটি স্বদেশী সংগীত-সাহিত্যেব ভালে পবিত্র তিলকের ন্যায় চিরদিন বিরাজ করিবে। বঙ্গের এক প্রান্ত হইতে আর এক প্রান্ত পর্যন্ত এই গান গীত হইয়াছে। .. স্বদেশী যুগের বাংলা সাহিত্যে দ্বিজেন্দ্রলালের 'আমার দেশ' ভিন্ন আর কোনো গান ব্যাপ্তি, সৌভাগ্য ও সফলতায় এমন চরিতার্থ হয় নাই, তাহা আমরা মুক্ত কণ্ঠে নির্দেশ করি।"[১৫] এই গানটির একটা ছোট্ট ইতিহাস আছে। সেই অজ্ঞাত ইতিহাসটি সাহিত্যিক-সম্পাদক জলধর সেন (১৮৬১-১৯৩৯) জানিয়েছেন :

> তখন স্বদেশীর বড় ধূম। একদিন মধ্যাহ্নে একটার সময় আমি 'বসুমতী' আফিসে বসিয়া আছি, এমন সময় রজনী এবং রাজসাহীর খ্যাতনামা আমার পরম শ্রদ্ধেয় ঁহরকুমাব সরকার মহাশয়ের পুত্র শ্রীমান্ অক্ষয়কুমার সরকার আফিসে আসিয়া উপস্থিত। রজনী সেই দিনই দার্জিলিং মেলে বেলা এগাবটার সময় কলিকাতায় পৌঁছিয়া অক্ষয়কুমারের মেসে উঠিয়াছিল। মেসের ছেলেরা তখন তাহাকে চাপিয়া ধরিয়াছে, একটা গান বাঁধিয়া দিতে হইবে। গানের নামে রজনী পাগল হইয়া যাইত। তখনই গান লিখিতে বসিয়াছে। গানের মুখ ও একটা অন্তরা লিখিয়াই সে উঠিয়া দাঁড়াইয়াছে। সকলেই গানের জন্য উৎসুক; সে বলিল, —'এই ত গান হইয়াছে, চল

---

১৪. দ্র. 'কান্তকবি', মানসী; কার্তিক ১৩১৯। আরও দেখুন এই গ্রন্থের পৃ. ৪০১।
১৫ কান্তকবি রজনীকান্ত—নলিনীরঞ্জন পণ্ডিত (১৩২৮), পৃ. ৭৩-৭৪।

জল'দাব ওখানে যাই। একদিকে গান কম্পোজ হউক, আর একদিকে লেখা হউক।' এই জন্য তাহারা সেই বেলা একটার সময় আসিয়া উপস্থিত। অক্ষয়কুমার আমাকে গানের কথা বলিলে—রজনী গানটি বাহির করিল। আমি বলিলাম, 'আর কৈ রজনী?' সে বলিল, 'এইটুকু কম্পোজ করিতে দাও, ইহারই মধ্যে বাকিটুকু হইয়া যাইবে।' সত্য সত্যই কম্পোজ আরম্ভ করিতে না করিতেই গান শেষ হইয়া গেল। আমরা দুই জনে তখন সুর দিলাম। গান ছাপা আরম্ভ হইল; রজনী ও অক্ষয় ৩০/৪০ খানা গানের কাগজ লইয়া চলিয়া গেল। তাহার পর তাহাদের দলের অন্যান্য ছেলেরা আসিয়া ক্রমে ছাপা কাগজ লইয়া গেল।

সন্ধ্যার সময় আমি সুকবি শ্রীযুক্ত প্রমথনাথ রায়চৌধুরী মহাশয়ের বিডন স্ট্রীটের বাড়ির উপরের বারান্দায় প্রমথনাথবাবু ও আরও কয়েকজন বন্ধুর সহিত উপবিষ্ট আছি, এমন সময় দূরে গানের শব্দ শুনিতে পাইলাম। . . . ছেলেরা গাহিতেছে— 'মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নে রে ভাই।' এইটি রজনীকান্তের সেই গান—যাহা আমি কয়েক ঘণ্টা আগে ছাপিয়া দিয়াছিলাম। গান শুনিয়া সকলে ধন্য ধন্য করিয়াছিল; তাহার পর ঘাটে, মাঠে, পথে, নৌকায়, দেশ-বিদেশে কত জনের মুখে শুনিয়াছি 'মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নে রে ভাই।'[১৬] এ-গানটির জনপ্রিয়তা প্রসঙ্গে আচার্য প্রফুল্লচন্দ্র রায়,[১৭] পৃথ্বীশচন্দ্র রায়,[১৮] রামেন্দ্রসুন্দর ত্রিবেদী প্রমুখ বহু বিশিষ্ট ব্যক্তি বিস্তৃত আলোচনা করেছেন।

## কল্যাণী

রজনীকান্তের দ্বিতীয় কাব্যগ্রন্থ 'কল্যাণী'। গুরুদাস চট্টোপাধ্যায় অ্যান্ড সন্স কর্তৃক ১৩১২ বঙ্গাব্দের ভাদ্র মাসে প্রকাশিত। কবির বাল্যশিক্ষক গোপালচন্দ্র লাহিড়ীকে গ্রন্থটি উৎসর্গ করেন। 'সংগীতপ্রিয় ব্যক্তিগণের অনুরোধে কবি কল্যাণীর সংগীতগুলিতে রাগরাগিণী ও তাল সংযুক্ত করিয়া দেন। এই বৎসরের মাঘ মাসে বাণীর দ্বিতীয় সংস্করণও প্রকাশিত হইয়াছিল। প্রথম সংস্করণে গানগুলিতে রাগিণী ও তাল দেওয়া হয় নাই। দ্বিতীয় সংস্করণে কবি সে ত্রুটি সংশোধন করিয়া দিয়াছিলেন এবং এই দ্বিতীয় সংস্করণে অনেক নূতন গানও গ্রন্থমধ্যে সংযুক্ত করা হয়।'[১৯]

প্রসঙ্গত উল্লেখ্য, 'বাণী'র ন্যায় 'কল্যাণী'ও সাধারণ মানুষের কাছে প্রভূত সমাদর লাভ করেছিল। চার মাসের মধ্যে দ্বিতীয় সংস্করণ প্রকাশ তার প্রমাণ। কবির কাব্যজীবনের প্রথম থেকেই ভক্তিরসের প্রাবল্য দেখা যায়। 'বাণী'তেও যেমন, 'কল্যাণী'তেও তেমনি সমপর্যায়ের ভক্তিমূলক সংগীতের বৈভব ও বৈচিত্র্য। 'পাতকী',

---

১৬. কান্তকবি রজনীকান্ত—নলিনীরঞ্জন পণ্ডিত (১৩২৮), পৃ. ৭৪-৭৫।
১৭. দ্র. পরিশিষ্ট, পৃ. ৩৯৬।
১৮. Life and times of C. R. Das–Prithwis Chandra Roy, pp. 41-42.
১৯. কান্তকবি রজনীকান্ত—নলিনীরঞ্জন পণ্ডিত (১৩২৮), পৃ. ৬৭।

'তুমি মূল', 'কবে?', 'বিশ্বাস', 'আর কেন?', 'দুর্গতি', 'নিষ্ফলা' প্রভৃতি শীর্ষক সংগীতে তা বিচিত্রধারায় অভিব্যক্ত। কবি হেমেন্দ্রলাল রায় (১৮৯২-১৯৩৫) জানিয়েছেন :

> কান্তকবির বিশেষত্ব এই যে, তাঁহার কবিতা বিশেষজ্ঞ এবং সাধারণ ভক্ত এবং রসিক সকলেরই সমান উপভোগ্য—সকলেরই সমান আদরের বস্তু। . . . শতদীপপুলকিত প্রাসাদে তাঁহার সঙ্গীতসমূহ যেমন দেয়ালে বাধিয়া কাঁপিয়া কাঁপিয়া ফিরিয়া আসে—তেমনি আবার রৌদ্রদগ্ধ প্রান্তরে 'পাখি-ডাকা ছায়ায় ঢাকা পল্লীবাটে' তাঁহারই গীতাবলী গগন পবন পূর্ণ করিয়া দিকে দিকে ছড়াইয়া পড়ে।[২০]

## অমৃত

কবির তৃতীয় প্রকাশিত গ্রন্থ 'অমৃত'। রবীন্দ্রনাথের 'কণিকা'র আদর্শে রচিত। ১৩১৭ বঙ্গাব্দের বৈশাখে প্রথম প্রকাশিত। একই বছরের আষাঢ়ে দ্বিতীয় সংস্করণ ও শ্রাবণে তৃতীয় সংস্করণ প্রকাশিত হয়। দ্বিতীয় সংস্করণ প্রকাশের ভার নিয়েছিলেন এস. কে. লাহিড়ী অ্যাণ্ড কোং। 'দ্বিতীয় সংস্করণে গ্রন্থকারের নিবেদন'-এ লেখক জানিয়েছেন,

> এক মাস মধ্যে ''অমৃতে''র প্রথম সংস্করণ নিঃশেষ হইয়াছে, ইহা আমার প্রতি শিক্ষিত জনমণ্ডলীর সাধারণ কৃপা নহে। দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হইল। এবার আর আটটি নূতন নীতি-কবিতা যুক্ত করিয়া দিলাম।
>
> প্রথম সংস্করণ প্রকাশিত হইবার পর, স্বনামধন্য মহাপুরুষ শ্রীযুক্ত শরৎকুমার লাহিড়ী মহাশয়ের সহিত আমার সাক্ষাৎ হয়। তিনি আমার অবস্থা আনুপূর্বিক অবগত হইয়া আমার প্রতি প্রসন্ন হন, এবং স্বতঃপ্রবৃত্ত হইয়া আমার আনুকূল্যের নিমিত্ত ''অমৃতে''র মুদ্রণভার গ্রহণ করিয়া তাঁহার প্রসিদ্ধ সুবৃহৎ মুদ্রাযন্ত্রে অতি অল্পদিন মধ্যে পুস্তকখানি মুদ্রিত করিয়া দিয়াছেন। কেবল মুদ্রণের ব্যয় ব্যতীত কমিসন্ বা অন্য আকারে কপর্দক আমার নিকট গ্রহণ করেন নাই ও করিবেন না; তাঁহার এই অসাধারণ করুণার জন্য, ও তাঁহার প্রেসের অধ্যক্ষ বন্ধুবর শ্রীযুক্ত অতুলচন্দ্র ঘটক বি. এ. মহাশয়ের অনুগ্রহের নিমিত্ত, আমি তাঁহাদের নিকট যে ঋণ-পাশে বদ্ধ রহিলাম, তাহা আমার এ জীবনে পরিশোধ করিবার উপায় নাই।
>
> পরিশেষে নিবেদন, ভগবানের কৃপায় যদি ''অমৃতে''র আর এক সংস্করণ দেখিয়া যাইতে পারি, তবে ''অমৃতে'' আরও নীতি-কবিতা যোগ করিয়া উহাকে পুষ্ট করিবার সাধ রহিল; মূল ভগবানের ইচ্ছা। ইতি—
>
> মেডিকেল কলেজ হাসপাতাল, বিনয়াবনত
> কটেজ নং ১২ **গ্রন্থকার।**
> কলিকাতা, আষাঢ়, ১৩১৭

২০. 'ভারতী'. অগ্রহায়ণ ১৩১৭, পৃ. ৭০০।

প্রথম প্রকাশের (বৈশাখ ১৩১৬) 'নিবেদন' অংশে লেখক জানিয়েছেন, "'অষ্টপদী' নামে ইহার কয়েকটি কবিতা ইতঃপূর্বে 'দেবালয়' নামক মাসিক পত্রিকায় প্রকাশিত হইয়াছিল।" 'অমৃত'তে 'কয়েকটি সুপরিচিত সংস্কৃত নীতি-শ্লোক ও বাঙ্গালা ইংরাজী গল্প হইতে তিন চারিটি কবিতার ভাব' গ্রন্থন করেছেন। এবং 'পরিশেষে নিবেদন, পুস্তকখানি যাহাতে স্কুলপাঠ্য হইতে পারে, তৎপ্রতি লক্ষ্য রাখিয়াছি।' বিশেষ লক্ষ্যণীয়, তৎকালীন বিশিষ্ট ব্যক্তিবর্গ ও পত্রপত্রিকা বাক্‌হারা রোগাক্রান্ত রজনীকান্তের সাহায্যার্থে 'অমৃত' যাতে স্কুলপাঠ্যরূপে বিবেচিত হতে পারে তার প্রতি লক্ষ্য দিয়েছিলেন। স্টেট্‌সম্যান (১৯১০-এর ১জুন) লিখেছিলেন . 'We strongly recommend this book to the University authorities as a text book for our children, who, we are sure, will read it with a smiling face and without tears and will profit by it.' ১৮ জ্যৈষ্ঠ ১৩১৭ তারিখের 'বঙ্গবাসী' লিখেছেন : 'কবিতাগুলি বড় মিষ্ট। আজকাল ছাত্রদিগের যেসব পদ্য পাঠ্য আছে, তাহার আলোচনা করিলে বলিতে হয় 'অমৃত' পুস্তকখানি স্কুলের পাঠ্য হওয়া উচিত।' এই অভিমত দিয়েছিলেন রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, দীনেশচন্দ্র সেন, 'বসুমতী' (৪ আষাঢ় ১৩১৭), 'হিতবাদী' (৩ আষাঢ় ১৩১৭), 'সঞ্জীবনী' (২ আষাঢ় ১৩১৭), 'The Bengalee' (June 1, 1910), 'The Indian Daily News' (7th June, 1910) প্রভৃতি বিশিষ্ট ব্যক্তি ও পত্রপত্রিকা। 'অমৃত' উৎসর্গ করেছিলেন দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়কে :

বঙ্গ-সাহিত্য-শরণ,
শ্রীল শ্রীযুক্ত কুমার শরৎকুমার রায় বাহাদুর প্রশান্তোদারচরিতেষু।

নয়নের আগে মোর মৃত্যু-বিভীষিকা;
রুগ্‌ণ ক্ষীণ, অবসন্ন এ প্রাণ-কণিকা।
ধূলি হ'তে উঠাইয়া বক্ষে নিলে তারে,
কে ক'রেছে তুমি ছাড়া? আর কেবা পারে?
কি দিব, কাঙ্গাল আমি? রোগশয্যোপরি,
গেঁথেছি এ ক্ষুদ্র মালা, বহু কষ্ট করি;
ধর দীন-উপহার; এই মোর শেষ;
কুমার! করুণানিধে! দেখো, র'ল দেশ।

মেডিক্যাল কলেজ হাসপাতাল, চিরকৃতজ্ঞ
কটেজ ওয়ার্ড **গ্রন্থকার।**
কলিকাতা, ১৩১৬ সাল, চৈত্র।

কান্তকবির সম্ভাবনাময় জীবনের অকাল পরিসমাপ্তি মর্মান্তিক সন্দেহ নেই, কিন্তু সেই সময়েই জীবন-বিধাতা অলক্ষিতে তাঁকে কবিকীর্তির অক্ষয়-মুকুট পরিয়ে দিয়েছিলেন। ১৩১৭-র ২৮ ভাদ্র (১৩ সেপ্টেম্বর ১৯১০) কবি পরলোক গমন করেন। বাণী, কল্যাণী ও অমৃত-এর প্রকাশকাল তাঁর জীবৎকালের মধ্যে, পরবর্তী পাঁচটি গ্রন্থ তাঁর মৃত্যুর পরে প্রকাশিত।

## আনন্দময়ী

'আনন্দময়ী'র প্রকাশ ৫ অকটোবর, ১৯১০। 'কলিকাতা ২৮/১নং কর্ণওয়ালিস ষ্ট্রীটে ইন্টারন্যাশানাল পাবলিশিং কোম্পানীর শ্রীযুক্ত উপেন্দ্রনাথ ভট্টাচার্য কর্তৃক প্রকাশিত।' ১৯১৩-তে এস. কে. লাহিড়ী অ্যান্ড কোং কর্তৃক দ্বিতীয় সংস্করণ প্রকাশিত হয়। রোগযন্ত্রণার মধ্যে হাসপাতালে বসেই এ-গ্রন্থের সব কবিতাই রচিত হয়েছিল। ১৩১৭-র আষাঢ় মাসে কবি এ-গ্রন্থের 'গ্রন্থকারের নিবেদন' এবং 'উৎসর্গ'পত্র রচনা করে প্রকাশেব অপেক্ষায় ছিলেন। কিন্তু প্রকাশিত গ্রন্থ দেখে যেতে পারেননি। প্রুফ এলে প্রুফ পাঠ করে 'আনন্দময়ী'র 'ভূমিকা' লিখে দিয়েছিলেন হাইকোর্টের জজ এবং বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সভাপতি সারদাচরণ মিত্র (১৮৪৮-১৯১৭)। তিনি 'ভূমিকা'য় জানিয়েছেন :

> "আনন্দময়ী" প্রুফে পাঠ করিয়াছি; ইহার সম্বন্ধে দুই চারিটি কথা না বলিয়া থাকিতে পারি না। উচ্চৈঃস্বরে ক্রন্দন করিলে হৃদয়ের উত্তাল তরঙ্গ কতকটা প্রশমিত হয়; আনন্দে হৃদয় উচ্ছ্বসিত হইলে বাক্য বা হাস্য দ্বারা উচ্ছ্বাস প্রকাশ করিতে পারিলে আনন্দ পরিবর্ধিত হয়। আনন্দময়ী বঙ্গে আনন্দের উৎস, রজনীকান্তের "আনন্দময়ী" সেই আনন্দ শত গুণে পরিবর্ধিত করিবে। নবরাত্রি অর্থাৎ আশ্বিন শুক্ল প্রতিপদ হইতে নবমী পর্যন্ত নয় দিন সমস্ত আর্য ভারতে আদ্যাশক্তির উদ্‌বোধন ও আরাধনা হইয়া থাকে; এমন কি নানকপন্থীদিগেব মধ্যেও অখণ্ড দেবীমাহাত্ম্য পাঠ হয়। মহাশক্তির উদ্‌বোধনে বঙ্গবাসীর সুষুপ্তপ্রায় কোমল হৃদয়ও শক্তিমান হইয়া উঠে। আমাদের দেশে অনেক দেব-দেবীরই পূজা হইয়া থাকে, আমাদের "বার মাসে তের পার্বণ" কিন্তু দুর্গোৎসবই আমাদের "পূজা"—শারদীয় দশভুজার পূজায়ই আমরা বিশিষ্টরূপে আনন্দে উৎফুল্ল হই। . . .
>
> আশ্চর্যের বিষয় এই যে রজনীকান্ত মৃত্যুশয্যায় শয়ন করিয়াও হৃদয়াকাশে অনন্তবিশ্বের প্রতিমা গড়িয়া কবিতা লিখিতে সমর্থ হইয়াছেন। বোগের যাতনা, অর্থাভাবের ক্লেশ, পুত্র কলত্র নিরাশ্রয়ে ফেলিয়া ইহসংসার ত্যাগের চিন্তা কিছুতেই তাঁহার কোমল হৃদয়কে ক্লিষ্ট করিতে পারে নাই। তাঁহার হৃদয় পাষাণময় নহে, কিন্তু কাব্যরসে এরূপ নিমজ্জিত যে চতুর্দিকে সেই রস ভিন্ন আর কিছুই নাই। রামপ্রসাদ ভাবুক ছিলেন; স্বাভাবিক কবি ছিলেন। মহাশক্তি তাঁহাকে শক্তিমান করিয়াছিলেন। বাগ্‌দেবীও সঙ্গে সঙ্গে মহাশক্তিব পার্শ্বে ছিলেন। "আনন্দময়ী" পাঠ করিতে করিতে রামপ্রসাদকে মনে পড়ে। তবে সেকালের ভাষায় ও একালেব ভাষায় পার্থক্য আছে: কিন্তু দার্শনিক ভাবের পার্থক্য নাই; করুণ রসের পার্থক্য নাই। "আনন্দময়ী" এ কালের লোকের সম্পূর্ণরূপে উপযোগী। . .

'আনন্দময়ী' উৎসর্গ করেছিলেন দীঘাপতিয়ার কুমার শরৎকুমার বায়ের ভগ্নী বহুগ্রন্থ-রচয়িত্রী বিদুষী শ্রীমতী ইন্দুপ্রভাকে :

## উৎসর্গ

সাহিত্যানুরাগিণী, 'বৈভ্রাজিকা'-রচয়িত্রী, বিদুষী শ্রীমতী ইন্দুপ্রভা চৌধুরাণী মহোদয়া, বিপন্নোদ্ধরণব্রতাসু—

দূর হ'তে, স্নেহময়ী ভগিনীর মত,
কেঁদেছিল করুণায় ও কোমল প্রাণ,
তাই বুঝি সাধিবারে দুঃস্থহিত-ব্রত,
পাঠাইয়াছিলে, দেবি, করুণার দান!

মৃত্যুর কবল হ'তে নিয়েছিলে কাড়ি';
অযাচিত সহায়তা করিয়া প্রেরণ,
নতুবা যাইতে হ'ত ধরাধাম ছাড়ি',
একাকী, অজানা দেশে, আঁধার, ভীষণ!

ধন্য তুমি, ধন্য ভ্রাতা শরৎ-কুমার!
যাঁদের কৃপায় বেঁচে আছি এতদিন;
ভুলিব না এ জীবনে করুণা তোমার,
নিঃস্বাখ, নীরব দান, ঘোষণা-বিহীন!

বিশীর্ণ, দুর্বল হস্তে, কম্পিত অক্ষরে,
রচেছি "আনন্দময়ী,"—শুধু মার নাম;
যে করে ক'রেছ দান, ধর সেই করে,
ধন্য হই, সিদ্ধ হোক্ দীন মনস্কাম।

মেডিকাল কলেজ হাসপাতাল, **কৃতজ্ঞ গ্রন্থকার**
কটেজ ওয়ার্ড, কলিকাতা, আষাঢ়, ১৩১৭ সাল

ভক্তকবি রজনীকান্তের সুগভীর ভগবৎ-অনুভূতি ও আন্তরিকতার নতুন সৃষ্টি 'আনন্দময়ী'। শাক্ত পদাবলীর আগমনী ও বিজয়াকে স্মরণে রেখে কন্যা উমা এবং মাতা মেনকার সুখ-দুঃখ, হাসি-কান্না, উদ্বেগ-অভিমান, ব্যাকুলতা-কামনা সব কিছুই 'আনন্দময়ী'তে চিরসুন্দর রূপজ্যোতিতে ভাস্বর।

### বিশ্রাম

'বিশ্রাম'-এর প্রথম প্রকাশ ১৯১০ (১৩১৭)। প্রকাশক : এস. কে. লাহিড়ী অ্যান্ড কোং। দ্বিতীয় সংস্করণের প্রকাশ ১৯১৩। 'বিশ্রাম'-এর দুটি বিভাগ: কৌতুক ও পরিণয় মঙ্গল। কৌতুকে ব্যঙ্গ কবিতা এবং পরিণয় মঙ্গলে বিভিন্ন ব্যক্তির বিবাহ উপলক্ষে রচিত 'উপহার' সংকলিত।

বিশ্রামের 'কৌতুক' বিভাগের কবিতাগুলি নিছক হাস্যরসের বিশুদ্ধতা নিয়ে আসেনি, ব্যঙ্গের জ্বালা-মিশ্রিত তির্যক শ্লেষ আছে। পূজার সময়ে বাঙালি-সমাজে উৎসব-আয়োজনের যে বাড়াবাড়ি থাকে, তাতে বিন্দুমাত্র ভক্তি থাকে না। এই ভক্তিহীন পূজার প্রতি শ্লেষ আছে 'একটি জিনিস এল না ভাই দেখে গণ্ডগোল' কবিতায়:

পুষ্পবিল্বপত্র এল, কাঁসর, ঘণ্টা, শাঁখ,
ঢোল এল আর সানাই এল, মস্ত মস্ত ঢাক।
ধূপধুনো নৈবেদ্য এল, এল হুলুধ্বনি,
গরীব লোকের এল পাঁঠা, মোষ আনলেন ধনী।
লোকারণ্য সঙ্গে নিয়ে এল হট্টরোল,
কেবল একটি জিনিস এল না ভাই দেখে গণ্ডগোল।

প্রকৃতই, হাসির গান বা কবিতা —সর্বত্রই রজনীকান্ত সমাজ এবং মানুষের অসংগতি এবং তার ক্ষতস্থানগুলি নির্দেশ করে ওষুধ-প্রলেপের চেষ্টা করেছেন। এসব কবিতায় তিনি আবরণ দিয়েছেন হাস্যরসের, কিন্তু প্রকাশিত হয়েছে তাঁর নিজস্ব মর্মবেদনা।

## অভয়া

গুরুদাস চট্টোপাধ্যায় অ্যান্ড সন্স কর্তৃক ১৯১০ খ্রীস্টাব্দে প্রকাশিত। এ-গ্রন্থটি মুদ্রণের (২০০০ কপি) সম্পূর্ণ খরচ বহন করেছিলেন কাশীমবাজারের দানশীল মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী। কান্তকবি 'অভয়া' উৎসর্গ কবেন মহারাজকে :

### উৎসর্গ

সর্ববিভূতিমণ্ডিত অনারেবল্ শ্রীল শ্রীযুক্ত মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর
দীনসজ্জনভরণেষু—

হে প্রশান্ত-সুগভীর-নিস্তরঙ্গ-করুণা-বারিধে!
দাঁড়াইয়া তোমার বেলায়,
এ দীন পূজক তব, স্পন্দহীন, নির্বাক হইয়া,
চেয়ে থাকে, পূজা ভুলে যায়!
সহস্র প্রবল ঝঞ্ঝা, ব'য়ে গেল, গৌরবমণ্ডিত
শিরোপরে, স্থির হিমগিরি!
দীন উপাসক তব, দাঁড়াইয়া চরণ-প্রান্তরে
পূজা নিয়ে, আসিয়াছে ফিরি'।
আপনি খুঁজিয়া নিয়া, শাপভ্রষ্ট দেবতার মত
আসিয়াছ কুটীর-দুয়ারে;—
শারীর-মানসশক্তি-বিবর্জিত সেবক তোমার,
রুগ্ণ—আজি কি দিবে তোমারে?
যে সাজি লইয়া আমি বার বার আসিয়াছি ফিরি',
তাতে দু'টি শুষ্কফুল আছে;
দেবতা গো! অন্তর্যামি! একবার নিয়ো করে তুলি'
রেখে যাই চরণের কাছে।

মেডিকেল কলেজ হাসপাতাল,
কলিকাতা, জ্যৈষ্ঠ, ১৩১৭

**গুণমুগ্ধ কৃতজ্ঞ**
**গ্রন্থকার**

'অভয়া'র প্রথম অংশ তত্ত্বসংগীত এবং দ্বিতীয়াংশ বিবিধ সংগীত। কান্তকবির হাস্যরসাত্মক কবিতার অবলম্বন মূলত সমকালীন সমাজ, দেশ-ধর্ম-রাজনৈতিক জীবন-আচার-আচরণ। 'অভয়া'তেও হাসির গান সংকলিত হয়। এখানে ব্যঙ্গের চেয়ে রঙ্গটাই বড়ো হয়ে উঠেছে। 'সমাজ' কবিতায় দেখতে পাই :

পাড়াগাঁয় দলাদলি, শুধু কান মলামলি,
'ভাইপো'কে রাগের চোটে, শালা বলেন কাকা।
(আবার) পেলে একটু দোষের গন্ধ,
অমনি ধোপা নাপিত বন্ধ,
এঁরাই আবার সভায় বলেন,
'উচিত মিলে-মিশে থাকা।'

আবার তত্ত্বসংগীত সম্বন্ধে বলা যায়, ভক্তির অকৃত্রিমতাই কান্তকবির প্রধান সম্পদ। তাঁর ভক্তির প্রকৃতি কোনো তত্ত্ব খোঁজে না, নিরালম্ব আত্মসমর্পণ করেই কৃতার্থ বোধ করে।

## সদ্ভাব-কুসুম

নীতিকবিতার সংকলন 'সদ্ভাব-কুসুম' প্রকাশিত হয় ৩১মে, ১৯১৩ খ্রীস্টাব্দে। দশটি কবিতা এ-গ্রন্থে সংকলিত হয়েছে। 'কবি রজনীকান্ত সেন ১৮৬৫-১৯১০' প্রবন্ধে অধ্যাপক রথীন্দ্রনাথ রায় লিখেছেন :

> প্রথম ও শেষের কবিতা ছাড়া অন্য সবগুলিই নীতিমূলক কাহিনী অবলম্বন করে রচিত হয়েছে। প্রথম কবিতাটি 'অমৃত'র কবিতাগুলিরই যেন দীর্ঘতর সংস্করণ। কান্তকবির এই কাব্য প্রসঙ্গে কৃষ্ণচন্দ্র মজুমদারের (১৮৩৪-১৯০৭) 'সদ্ভাবশতক'-এর (১৮৬১) কথা মনে হতে পারে। 'সদ্ভাবশতক' নীতিকবিতা হলেও এর নামকরণ ছাড়া রজনীকান্তের কাব্যটির সঙ্গে অন্য কোনো মিল নেই।[২১]

প্রকৃতই, পারসিক কবি হাফেজ-এর কবিতার মর্মানুসরণ করেছেন কৃষ্ণচন্দ্র, রজনীকান্ত কতকগুলি নিজস্ব নীতিমূলক গল্পের কাব্যরূপ দিয়েছেন 'সদ্ভাব-কুসুম'-এ। ছাত্রপাঠ্য হিসাবে গ্রন্থটি এককালে বিশেষ সমাদর পেয়েছিল।

## শেষদান

রজনীকান্তের প্রকাশিত গ্রন্থের শেষ গ্রন্থ 'শেষদান' মুদ্রিত হয় কলিকাতা বিশ্ববিদ্যালয় প্রেসে ১৩৩৪ বঙ্গাব্দে (১৯২৭)। 'Published and edited by Jnanendranath Sen, Senate House, College Square, Calcutta'। 'কবির অপ্রকাশিত-পূর্ব রচনার সংকলন' 'শেষদান'।

মৃত্যুপথযাত্রী কবির অকৃত্রিম ভগবদ্‌বিশ্বাস ও আত্মনিবেদনে মহিমান্বিত 'শেষদান'। ঈশ্বরের স্বরূপ মূর্তি প্রতিভাত তাঁর সম্মুখে। তাঁরই চরণে ভক্তিকুসুমাঞ্জলি

২১. 'বিশ্বভারতী পত্রিকা' : কার্তিক-পৌষ ১৩৭২, পৃ. ১১৩।

প্রদানে বিভোর তিনি। কাব্যে মৃত্যুর ছায়া নেই, আছে কবির আকুল আকুতি :

'আমি বৃদ্ধ দুয়ারে কত করাঘাত করিব?
'ওগো খুলে দাও' ব'লে আর কত পায়ে ধরিব?

অথবা,

আমায় সকল রকমে কাঙাল করেছে
গর্ব করিতে চুর,
যশঃ ও অর্থ, মান ও স্বাস্থ্য
সর্কলি করেছে দূর।

রবীন্দ্রনাথের কথার পুনরাবৃত্তি ক'রে এ-প্রসঙ্গ শেষ করি : 'আত্মার এই মুক্ত-স্বরূপ দেখিবার সুযোগ কি সহজে ঘটে? মানুষের আত্মাব সত্য-প্রতিষ্ঠা যে কোথায়, তাহা যে অস্থি-মাংস ও ক্ষুধা-তৃষ্ণার মধ্যে নহে, তাহা সেদিন সুস্পষ্ট উপলব্ধি করিয়া আমি ধন্য হইয়াছি।'

*কলকাতা,* **বিশ্বনাথ মুখোপাধ্যায়**
*জানুয়ারি ২০০০*

# কৃতজ্ঞতাজ্ঞাপন

এ-সংকলন সম্পাদনার যে দায়িত্ব আমার উপর অর্পণ করেছেন শিশু সাহিত্য সংসদের যুগল-কর্ণধার অনুজপ্রতিম শ্রীদেবজ্যোতি দত্ত ও শ্রীমতী চন্দনা দত্ত। সে দায়িত্বপালনে কতটা সফল হয়েছি তার বিচার করবেন গবেষক ও পাঠক-সাধারণ। 'রজনীকান্ত কাব্যগুচ্ছ' প্রকাশ করে নিঃসন্দেহে শ্রীদত্ত সংগীতানুরাগী ব্যক্তিবর্গের প্রশংসাভাজন হলেন।

এছাড়া বহু ব্যক্তির সাহায্য, বিশেষ করে আমার শ্রদ্ধেয় সুহৃদ্ কবি-অধ্যাপক শ্রীশঙ্খ ঘোষের নিরন্তর উৎসাহ ও উপদেশ আমাকে একাজে বিশেষভাবে প্রাণিত করেছে। ড. স্বপন বসুর সক্রিয় সহযোগিতা পেয়েছি সর্বক্ষেত্রে এবং আমার কন্যা কল্যাণীয়া ছন্দা ভৌমিক গ্রন্থের প্রারম্ভিক সূচিপত্র ও গ্রন্থশেষে বর্ণানুক্রমিক সূচি তৈরি করে দিয়ে শ্রীমতী অরুণা চট্টোপাধ্যায় ও শ্রীমতী ছন্দা ভৌমিক আমার সম্পাদনার কাজ অনেকটা সুগম করে দিয়েছে। কবিবন্ধু গোবিন্দ ভট্টাচার্য, ড. দেবাশিস্ রায়চৌধুরী, শ্রীরমেন ভট্টাচার্য, শ্রীবিজন ঘোষাল, শ্রীউৎপল সাহা প্রমুখের সাহায্য আমাকে কৃতজ্ঞ করেছে।

পরিশেষে জানাই, আমার সহধর্মিণী শ্রীমতী রেখা ও জামাতা কল্যাণীয় অরুণ ভৌমিক সাংসারিক সবরকম দায়-দায়িত্ব থেকে মুক্তি দিয়ে আমার অবিমিশ্র অবসর করে দিয়েছেন। বিশ্বভারতী কর্তৃপক্ষ ইন্দিরা দেবীচৌধুরানী প্রণীত দুটি গানের স্বরলিপি এবং রবীন্দ্রনাথকে লিখিত রজনীকান্তের স্বহস্তলিখিত পত্রটি পুনর্মুদ্রণের অনুমতি দিয়ে বাধিত করেছেন। এঁদের সবার প্রতি রইল আমার ভালোবাসাপূর্ণ কৃতজ্ঞতা।

## উদ্বোধন

ভারতকাব্যনিকুঞ্জে—
          জাগ সুমঙ্গলময়ি মা!
মুঞ্জরি তরু, পিক গাহি',
করুক প্রচারিত মহিমা!
তুলে লহ নীরব বীণা, গীত-হীনা,
অতি দীনা;
হে ভারত, চির-দুখ-শয়ন-বিলীনা;
নীতি-ধর্ম-ময় দীপক মন্দ্রে,
জীবিত কর সঞ্জীবনমন্ত্রে,
জাগিবে রাতুল-চরণ তলে,
          যত, লুপ্ত পুরাতন গরিমা।

ভৈরবী—কাওয়ালী

## সূচনা

সেথা আমি কি গাহিব গান?
যেথা, গভীর ওঙ্কারে, সাম ঝঙ্কারে,
কাঁপিত দূর বিমান।

যেথা, সুরসপ্তকে বাঁধিয়া বীণা,
বাণী শুভ্রকমলাসীনা,
রোধি' তটিনী-জল-প্রবাহ,
তুলিত মোহন তান।

যেথা, আলোড়ি' চন্দ্রালোক শারদ,
করি হরিগুণগান নারদ,
মন্ত্রমুগ্ধ করিত ভুবন,
টলাইত ভগবান।

যেথা, যোগীশ্বর-পুণ্যপরশে,
মূর্ত রাগ উদিল হরষে;
মুগ্ধ কমলাকান্ত-চরণে
জাহ্নবী জনম পান।
যেথা, বৃন্দাবন-কেলিকুঞ্জে,
মুরলী-রবে পুঞ্জে পুঞ্জে,
পুলকে শিহরি' ফুটিত কুসুম,
যমুনা যেত উজান।

আর কি ভারতে আছে সে যন্ত্র,
আর কি আছে সে মোহন মন্ত্র,
আর কি আছে সে মধুর কণ্ঠ,
আর কি আছে সে প্রাণ?

গৌরী—একতালা

## বাণী

পীযূষ-সিঞ্চিত-সমীর-চঞ্চল
কাঞ্চন-অঞ্চল দোলে রে!
সংশয়-নিরসন, ধীস্মৃতি-বিতরণ
চরণে, জন-মন ভোলে রে।
চম্পক-অঙ্গুলি-সকরুণ-পরশে
বীণা পঞ্চমে বোলে রে;

জ্যোতিষ-দরশন-বেদ-গণিত-কবিতা
শোভে কোমল কোলে রে।
শুভ্র-রজত-গিরি-কিরণ-বিকিরণে,
অন্ধ-নয়ন-যুগ খোলে রে,
মাতিল ত্রিভুবন, বাক্য-বিধায়িনী—
বাণী জয়-রব-রোলে রে।

সোহিনী মিশ্র—কাওয়ালী

## শক্তি-সঞ্চার

তব, চরণ-নিম্নে, উৎসবময়ী শ্যাম-ধরণী সরসা;
ঊর্দ্ধে চাহ, অগণিত-মণি-রঞ্জিত নভোনীলাঞ্চলা।
সৌম্য-মধুর-দিব্যাঙ্গনা, শান্ত-কুশল-দরশা
দূরে হের চন্দ্র-কিরণ-উদ্ভাসিত গঙ্গা,
নৃত্য-পুলক-গীতি-মুখর-কলুষহর-তরঙ্গা;
ধায় মত্ত-হরষে সাগরপদ-পরশে,
কূলে কূলে করি পরিবেশন মঙ্গলময় বরষা।
ফিরে দিশি দিশি মলয় মন্দ, কুসুম-গন্ধ বহিয়া,
আর্যগরিমা-কীর্তিকাহিনী মুগ্ধ জগতে কহিয়া,
হাসিছে দিগ্‌বালিকা, কণ্ঠে বিজয়মালিকা,
নবজীবন-পুষ্পবৃষ্টি করিছে পুণ্য-হরষা।
ওই হের, স্নিগ্ধ সবিতা উদিছে পূর্ব-গগনে
কান্তোজ্জ্বল কিরণ বিতরি', ডাকিছে সুপ্তি-মগনে;
নিদ্রালস-নয়নে, এখনও রবে কি শয়নে?
জাগাও, বিশ্ব পুলক-পরশে, বক্ষে তরুণ ভরসা।

ভৈরবী—জলদ একতালা

## জন্মভূমি

জয় জয় জনমভূমি, জননি!
যাঁর, স্তন্যসুধাময় শোণিত ধমনী;
কীর্তি-গীতিজিত, স্তম্ভিত, অবনত,
মুগ্ধ, লুব্ধ এই সুবিপুল ধরণী!
উজ্জ্বল-কানন-হীরক-মুক্তা-
মণিময় হার-বিভূষণ-যুক্তা;
শ্যামল-শস্য পুষ্প-ফল-পূরিত,
সকল দেশ-জয়-মুকুটমণি!

সর্ব শৈল-জিত, হিমগিরি-শৃঙ্গে,
মধুর-গীতি-চির-মুখরিত ভৃঙ্গে,
সাহস-বিক্রম-বীর্য-বিমণ্ডিত,
সঞ্চিত-পরিণত-জ্ঞান-খনি!
জননী-তুল্য তব কে মর-জগতে?
কোটি কণ্ঠে কহ, "জয় মা! বরদে!"
দীর্ণ বক্ষ হ'তে, তপ্ত রক্ত তুলি'
দেহ পদে, তবে ধন্য গণি!

মিশ্র পরোজ—কাওয়ালী

## ভারতভূমি

শ্যামল-শস্য-ভরা!
(চির) শান্তি-বিরাজিত, পুণ্যময়ী;
ফল-ফুল-পূরিত, নিত্য-সুশোভিত,
যমুনা-সরস্বতী-গঙ্গা-বিরাজিত।
ধূর্জটি-বাঞ্ছিত-হিমাদ্রি-মণ্ডিত,
সিন্ধু-গোদাবরী-মাল্য বিলম্বিত,
অলিকুল-গুঞ্জিত-সরজিত-রঞ্জিত,
রাম-যুধিষ্ঠির-ভূপ-অলঙ্কৃত,
অর্জ্জুন-ভীষ্ম-শরাসন-টঙ্কৃত,
বীরপ্রতাপে চরাচর শঙ্কিত।
সামগান-রত আর্য তপোধন,
শান্তি-সুখান্বিত কোটি তপোবন,
রোগ-শোক-দুখ-পাপ বিমোচন।
ওই সুদূরে সে নীর-নিধি—
যার, তীরে হের, দুখ-দিগ্ধ-হৃদি,
কাঁদে, ওই সে ভারত, হায় বিধি!

ভৈরবী—কাওয়ালী

## মা

স্নেহ-বিহ্বল, করুণা-ছলছল,
শিয়রে জাগে কার আঁখি রে!
মিটিল সব ক্ষুধা, সঞ্জীবনী সুধা
এনেছে, অশরণ লাগি রে।

শ্রান্ত অবিরত যামিনী-জাগরণে,
অবশ কৃশ তনু মলিন অনশনে;
আত্মহারা, সদা বিমুখী নিজ সুখে,
তপ্ত তনু মম, করুণা-ভরা বুকে
টানিয়া লয় তুলি', যাতনা-তাপ ভুলি',
বদন-পানে চেয়ে থাকি রে।
করুণে বরষিছে মধুর সান্ত্বনা,
শান্ত করি' মম গভীর যন্ত্রণা;
স্নেহ-অঞ্চলে মুছায়ে আঁখিজল,
ব্যথিত মস্তক চুম্বে অবিরল,
চরণ-ধূলি সাথে, আশিস্ রাখে মাথে,
সুপ্ত হৃদি উঠে জাগি রে।
আপনি মঙ্গলা, মাতৃরূপে আসি',
শিয়রে দিল দেখা পুণ্য-স্নেহ-রাশি,
বক্ষে ধরি' চির-পীযূষ-নির্ঝর,
নিরাশ্রয়-শিশু-অসীম-নির্ভর;
নমো নমো নমঃ, জননী দেবি মম!
অচলা মতি পদে মাগি রে।

মিশ্র ইমন্—তেওরা

## আশা

ধ'রে তোল, কোথা আছ কে আমার!
একি বিভীষিকাময় অন্ধকার!
কি এক রাক্ষসী মায়া, নয়নমোহন-রূপে,
ভুলায়ে আনিয়ে মোরে ফেলে গেল মহাকূপে!
শ্রমে অবসন্ন কায় কণ্টক বিঁধিছে তায়,
বৃশ্চিক দংশিছে, অনিবার!
পিপাসায় শুষ্ককণ্ঠে, শরীর কর্দমলীন,
আর যে উঠিতে নারি, হইয়াছি বলহীন;
এ বিপন্ন, পথভ্রান্ত, অন্ধ, দীন, নিরুপায়,
দেখিয়া, কাহারো দয়া হ'ল না রে হায় হায়!
হীন-স্বার্থময় ধরা, শুধু নিঠুরতা-ভরা;
শুধু প্রবঞ্চনা, অবিচার।
আজ শুধু মনে হয়, শুনিয়াছি লোকমুখে,
আছে মাত্র এক জন, চিরবন্ধু দুখে-সুখে;

* * *

হিরণ, আমার প্রাণ বড় অস্থির হলে তুমি নিজে বলো, "হরিবোল"—হরিনাম আমার কানে যত দিতে পার। আমার মুখ বন্ধ হ'য়েছে—কান বন্ধ হয় নি।

* * *

আমাকে বিপদবর্জিত স্থানে নিয়ে যাও হরি! নিয়ে যা মা! আমাকে আর এই বিপদের স্থানে রাখিস্ না মা, এই বাহ্য বস্তুর সঙ্গে আমার সম্পর্ক তুলে নাও। মাগো, করুণাময়ি, কোলে নে মা!

* * *

বড় কষ্ট রে হীরা, বড় কষ্ট। হরি হে দয়াল, সোজা হ'য়েছি আর মের' না। এখনও নাও। আর কিছু ক'র্‌বো না, হরি! এখন তোমার কাছে টেনে নাও। আমার যে দোষটুকু আছে, তা তোমার পায়ের ধুলো আমার মাথায় দিলেই সব চ'লে যাবে। হরি, আমি ডাকি নি, এখন ডাকাও। আমি তোমায় ভালবাসি নি, আজ বাসাও। তুমি না হ'লে আমার বল কোথায় হরি? তোমার কাছে টেনে নাও, শীঘ্র টেনে নাও। দয়াল, আর কষ্ট দিয়ো না। খুব মেরেছ, আর মেরো না।

* * *

এক পেয়াদা কৈফিয়ৎ দিচ্ছে—সমনজারির, "একান্নবর্তী পরিবার কাহাকেও না পাইয়া—লট্‌কাইয়া জারি করিলাম।" কিন্তু একান্নবর্তীটা লিখ্‌ছে— "৫১বর্ত্তি।"

* * *

সাহাজাদপুরে ছাত্রবৃত্তি পরীক্ষায় এক ছেলে সাহিত্যের উত্তরের কাগজে লিখেছিল,—

"এমন সহজ প্রশ্ন কভু দেখি নাই।
কিন্তু আমি হতভাগা কিছু লিখি নাই।।"

আমি যে কত রকম দেখেছি, তা বল্‌লে শেষ হয় না।

* * *

X-Ray কেন জান? X is an unknown quantity.

* * *

শ্রীশচন্দ্র চৌধুরী যখন ম'রে গেল, তখন তার এক মুসলমান-বন্ধু শ্রীশবাবুর ছেলেকে লিখ্‌লে যে, "বন্ধু "শ"চন্দ্র চৌধুরীর মৃত্যুতে বড় ব্যথিত হ'য়েছি।"

* * *

চন্দ্র[১৪] দাদারে ভাই! মনে রেখো, আর বুঝি পাড়ি দিতে পার্‌লাম না। আজকার রাত্রি একটু আশঙ্কা লাগ্‌ছে। আমাকে নেবে নেবে লাগে। এই সুখের হাট ভেঙ্গে দিলাম রে ভাই। দুখিনী রমণী ব'ল, তারে তুমি দেখ' রে। ওরা যে কিছু কর্‌ছে—জানে না ব'লে কত গাল দিয়েছি। ভাই রে. না খেয়ে যেন মরে না। আমার বউ যে না খেয়ে ম'রে গেলেও জানাবে না যে, চাল নাই। উপবাস কর্‌বে—ঐ গুলো দেখো।

১৪. কুষ্টিয়ার প্রখ্যাত উকিল চন্দ্রময় সান্যাল রজনীকান্তের সহাধ্যায়ী ছিলেন।

*　　　*　　　*

সব প্রার্থনা কি মঞ্জুর হয়?

ইচ্ছা অনুসারে যখন কার্য হয় না সবাকার,
তখন ইচ্ছা পরে ইচ্ছা আছে, সন্দেহ আর নাহি তার।

—বাউল হরিনাথ।

*　　　*　　　*

ভগবান্ সকলেরই হৃদয়ে আছেন। গঙ্গা, কাশী প্রভৃতি সব মনেই—

ইদং তীর্থং ইদং তীর্থং ভ্রমন্তি তামসা জনাঃ।
আত্ম-তীর্থং ন জানন্তি কথং শান্তি বরাননে।।

*　　　*　　　*

আমার চোখের জল নয়,—মা আমাকে বড় মলিন দেখে আমার চোখের মধ্য দিয়ে চোখের জল ফেল্‌ছে।

*　　　*　　　*

দেখুন, আমাকে এ কদিন যেমন দেখেছেন, তার চেয়ে একটু ভাল দেখ্‌ছেন না? শান্তি, স্বস্ত্যয়নে নিশ্চয় গ্রহ প্রসন্ন হয়েছে বল্‌তে হবে।

*　　　*　　　*

আমার দয়াল তারকেশ্বর যদি রক্ষা করেন, তবে ওরা চুপ করুক, নইলে অন্য emergency watch কর।

*　　　*　　　*

ভগবৎ-শক্তি ভিন্ন আমার ঔষধ নাই।

*　　　*　　　*

তবু আজ ভগবান্ আমাকে নিজের পায়ের তলে একট স্থান দিয়েছেন। আমাকে ভগবান্ দয়া ক'রেছেন।

*　　　*　　　*

হেমেন্দ্র[১৫] সেই শুরু থেকে আছে। আমার জন্য বুক দিয়ে পড়ে আছে—বাঁচিয়ে রেখেছে। আমার কাছে বসে আছে, যেন 'নিবাত নিষ্কম্পমিব প্রদীপম্।' হেম, তোমার মত মন্দনিদ্র কে হবে? বসে আছে, না ঠায় বসে আছে—ব্যাসদেবের ন্যায়।

*　　　*　　　*

আমি মৃত্যুর অপেক্ষা ক'রছি। আমার ব্যারাম যে অসাধ্য। বেদ-বাক্য বল্‌ছি না, তবে যা খুব সম্ভব তাই মানুষ বলে, আমিও তাই ব'ল্‌ছি। তবে তৈরি হ'য়ে থাকা ভাল। খুব ঝড় ব'য়ে যাচ্ছে, নৌকা ডুবে যাওয়াই ত বেশি সম্ভব, সেই ভেবেই লোকে হরিনাম করে। আমাকে আর আশা না দেওয়াই ভাল। কারণ আশা হ'লে, এই শরীরেও সংসারে জড়িয়ে পড়ি,—চিত্ত ভগবানের দিকে যায় না। বাঁচব না মনে হ'লেই আমার এখন বেশি উপকার। কারণ সুস্থ থাক্‌লে কেউ বড় দয়ালের নাম নেয় না।

---

১৫. হেমেন্দ্রনাথ বক্সী। মেডিক্যাল কলেজের ছাত্র।

* * *

এ কি বিকাশ! একি মূর্তি প্রেমের! সখা, প্রাণবন্ধু, প্রাণের বেদনা কি বুঝেছ? এই যে তোমার নামে আমার বুড়ো দুখিনী মা প'ড়ে আছে। ৮০ বৎসর বয়স হ'ল। তুমিই বল, তুমিই ভরসা। তুমিই দয়াময়—বাঁচাও। আমি সব দেখেছি। আমাকে যে ক্ষমা ক'রে কোলে নেবে, সেও তুমি।

* * *

সকলই অন্ধকার, আত্মীয় স্বজন, বন্ধুবান্ধব, ফেলিয়া কোথায় যাইতেছি, বুঝি না!

* * *

আমার দয়াল রে! আর কেউ নাই রে দয়াল! স্থান দাও চরণে। শীঘ্র দাও, আর যাতনা-বিচ্যুত কর। এই ক্ষুধা-পিপাসা তোমার পায়ে দিলাম। তোমার নাম ক'র্‌লে কষ্ট কত কমে, কত আয়েস পাই।

* * *

আমার দয়াল জগদ্বন্ধু ডাকে, আমার মা ডাকে, আমার জগতের জননী ডাকে। না, ভাই রে জ্বলে পুড়ে ম'লাম। আগুনে ফেলে দিয়েছে। আর ভাল-মন্দ নেই।

* * *

মার কোলে যাবার জন্য কি আনন্দ হয়েছে! সত্য আনন্দ!

* * *

আগে ভাব্‌তুম বই দু'খানা[১৬] যদি পারি, তবে দেখে যাই। সে সব ভগবানের চরণে সমর্পণ ক'রে দিয়ে নিশ্চিন্ত হ'য়েছি। তা আর ভাবি নে। মরি—বেশ, বাঁচি—বেশ। তাঁর যা ইচ্ছা তাই হোক্‌। ভাব্‌ব কেন?

* * *

আমি যে বিচার দেখ্‌ছি—splendid; এমন আর হয় না। Sub-judge মুন্সেফের সাধ্য নেই এমন বিচার করে। আমার সম্বন্ধে যে বিচার হচ্ছে, আমার কথাটি ব'লবার যোটি রাখেনি যে, punishment is untimely or too severe; এ বড় জবর Penal Code, অভ্রান্ত—নির্দোষ। আমার কথা শুনুন, আমাকে নিরুত্তর করে বেত মার্‌ছে।

* * *

ভগবান্‌, আমার ত শারীরিক কষ্ট। আমার আত্মা ত কষ্ট-মুক্ত। দেহ মুক্ত হ'লেই আত্মা কষ্ট-মুক্ত হবে। তবে আত্মাকে দেহ-মুক্ত কর। দয়াল, আর দেহ চাই না। দেহ আমাকে যত কষ্ট দিচ্ছে। আমার আত্মাকে তোমার পদতলে নিয়ে যাও।

* * *

খালি হরি বল্‌, বল্‌ হরি বল্‌, বল্‌ হরি বল্‌, খালি হরি বল্‌, আর কিছু নাই শুধু হরি বল্‌; আর চাইনে কিছু—শুধু হরি বল্‌, হরি বল্‌। এই রসনা জড়ায়ে আসে, বল্‌ হরি বল্‌।

---

১৬. 'বাণী' (প্রথম প্রকাশ: ১৩০৯ ব.) ও 'কল্যাণী' (প্রথম প্রকাশ: ভাদ্র ১৩১২) কাব্য গ্রন্থ দুখানির উল্লেখ করেছেন। ১৩১২ বঙ্গাব্দে 'বাণী'র ২য় সংস্করণ প্রকাশিত হয়।

* * *

আমার দয়াল ভগবান্! আমার সমস্ত অপরাধ মার্জনা ক'রে আমাকে তোমার করুণা-চরণে স্থান দাও, ভগবান্।

* * *

ভগবানের কাছে ছোট বড় কিছু নেই।

* * *

অবিশ্যি সকলের উপর ঈশ্বরের ইচ্ছা। তাঁর যে কি অভিপ্রায় তা তো আমরা বুঝ্‌তে পার্‌ছি না। তবে আমাদের বিবেচনায় যেটা সব চেয়ে ভাল বন্দোবস্ত সেইটেই আমরা ক'রে থাকি; বিধাতার ইচ্ছা তেমন না হ'লে সমস্ত উল্‌টে পাল্‌টে যায়। এ তো রোজই দেখ্‌ছি। কিন্তু তাঁর ইচ্ছা যেমনই হউক, যা হবার হবে ব'লে ব'সে থাকা কি তাঁর অভিপ্রায় হ'তে পারে? তোমার বুদ্ধিতে যেমন হয় তেমনি ক'র্‌তে থাকো, তারপর তিনি আছেন।

* * *

এরা[১৭] বলে যে একদিন bleeding হয়ে বাসা ভেসে যাবে। সেই দিন ভয় ক'রো না; blood stop ক'রো না; দুই তিন দিন ধ'রে এই রকম bleeding হবে সমানে।[১৮]

* * *

দেখুন ব্রজেনবাবু[১৯] এ কষ্ট আর কষ্ট ব'লে মনে করি না। আমাকে আগুনের মধ্য দিয়ে নিয়ে যাচ্ছে যে, খাদ উড়িয়ে দিয়ে খাঁটি ক'রে কোলে নেবে; নইলে ময়লা নিয়ে তো তার কাছে যাওয়া যায় না। এ তো মার নয়, এ তো কষ্ট নয়,—এ প্রেম, আর দয়া। আমি বেশ বুঝ্‌তে পার্‌ছি, আমাকে পরিষ্কার ক'রে নেবে। গায়ের ময়লা মাটি ঝ'রে প'ড়বে কেমন ক'রে—বেতের আঘাত না দিলে? আর এই মার যদি মরণের পর মার্‌তো, আমার কষ্ট হতো, কারণ সেখানে আর শুশ্রূষা ক'র্‌বার কেউ নেই। সেই জন্য স্ত্রী-পুত্রের সাম্‌নে মার্‌ছে যে, কাজও হয়, কষ্টও একটু লঘু হয়। ভাইরে এ তো মার নয়, এ যে রোজকার প্রত্যক্ষের মত অনুভব। রোজ মারে আমি কি দেখি না? আমি মার খাই প'ড়ে, দেখ্‌বার চোখ আমার নাই। মতি ভগবদভিমুখী ক'রবার জন্য এই দারুণ রোগ, আর দারুণ ব্যথা, আর কষ্ট।

* * *

তখন আমাকে যা লিখিয়েছিল তাই লিখেছিলাম, এখন যা ভাবাচ্ছে তাই ভাব্‌ছি। রাত্রিতে ঘুম আসে না, রোগী মনে ক'রে,—রাত আসে, না যম আসে; আমার মনে হয় রাত এলেই বেশ নীরব নিস্তব্ধ হয়; তখন মার খাই বেশি, আর প্রেমের পরীক্ষায় প'ড়ে কত সান্ত্বনা পাই। কষ্ট মনে হয় না, বেশ থাকি।

১৭. ডাক্তাররা।

১৮. একদিন রজনীকান্তের গলার ছিদ্র থেকে প্রচুর রক্তপাত হওয়ায় কবির জননী ও পুত্রকন্যাগণ শঙ্কিত হয়ে পড়লে কবি একথা লেখেন।

১৯. ব্রজেন্দ্রনাথ বক্সী।

*   *   *

ক্ষীরো, তুই ত চল্লি, কিন্তু আমাকে চিতার আগুনে তুলে রেখে গেলি! রোহিণীর শোক আমার মরবার দিন অনেকটা আগিয়ে এনেছে। ভগবান শীঘ্রই তার সঙ্গে আমার দেখা করিয়ে দেবেন।[২০]

*   *   *

মোমবাতি কি purgative? মোমবাতি নইলে বাহ্যে হয় না।

*   *   *

আমি আমার রাজসাহীর অট্টালিকা ছেড়ে যখন কুঁড়ে ঘরে এসেছি তখন শরীর তো ভাল থাকার কথাই নয়। এটা cottage কিনা?[২১]

*   *   *

আমি অত দুর্বল হই নি যে, দুই পা হাঁটতে heart বেশি quickly beat করবে। সে নবীন যুবকদের, আর যা'দের বে' হয় নি। আমাদের spirit stagnant হ'য়েছে। Excitement নাই। তোমাদের যদি কেউ liar বলে, তার মুণ্ড ছিঁড়ে রক্ত পান কর; আমাদের বল্‌লে, আমরা বলি—"নীচ যদি উচ্চ ভাষে, সুবুদ্ধি উড়ায় হাসে।" ঠিক তাই। সেইজন্য বলি, তোমাদের exciting cells খুব sensitive।

*   *   *

ওরা যখন গা ফুড়ে, কি অস্ত্র করে, তখন মনে করে আমরা বুঝি জড়-পদার্থ। কিন্তু যখন visit নেয় তখন আমরা প্রাণী।

*   *   *

একখানি পূর্ববঙ্গ ও উত্তরবঙ্গের লেখকদিগের মাসিক পত্রিকা[২২] বেরুচ্ছে, শুনেছেন? তাতে আপনারা কল্‌কে পাবেন না। তাহা পশ্চিমবঙ্গ ছাড়া পূর্ব, উত্তর, ঈশান, নৈঋত সমস্ত বঙ্গের লেখকেরা লিখবেন। বাদ এই—পশ্চিম ও দক্ষিণবঙ্গ। অর্থাৎ বাঙ্গালরা ভারি চ'টে গেছে আপনাদের উপর। কোন্ বইতে ভাষার বিভ্রাটে দু'একটা বাঙ্গালে কথা বেরিয়েছিল, এরূপ প্রবাদ; তারি সমালোচনায় বাঙ্গাল ব'লে ঠাট্টা করাতেই এই অগ্নিকাণ্ড উপস্থিত হচ্ছে। আর তোমাগো পত্রিকায় লিখুম না।

---

২০. কবির ভগিনীপতি রোহিণীকান্ত দাশগুপ্তের (সহোদরা ক্ষীরোদবাসিনীর স্বামী) মৃত্যুতে বিধবা ভগ্নীকে উদ্দেশ্য করে লেখা। দেশে ফিরে যাবার সময়ে ক্ষীরোদবাসিনী হাসপাতালে কবিকে প্রণাম করতে এসেছিলেন।

২১. মেডিক্যাল কলেজ হাসপাতালের কটেজ নং ১২-তে অসুস্থ রজনীকান্তের থাকার ব্যবস্থা হয়েছিল। ১৩১৬ বঙ্গাব্দের ৩০ মাঘ (১২ ফেব্রুআরি ১৯১০) শনিবার তিনি কটেজ ওয়ার্ডে আসেন। মেডিক্যাল কলেজে ভর্তি হয়ে (১৩১৬, ২৮ মাঘ) প্রথমে তিনি কাউনসিল ওয়ার্ড ও জেনারেল ওয়ার্ড-এ থাকার দু'দিন পর সপরিবারে থাকার জন্য ঐ কলেজের ৪র্থ বার্ষিক শ্রেণীর ছাত্র হেমেন্দ্রনাথ বক্সী এই কটেজ-ওয়ার্ডে থাকার ব্যবস্থা করে দিয়েছিলেন।

২২. ঢাকা থেকে প্রকাশিত মাসিক পত্রিকা 'প্রতিভা' (সচিত্র)। শ্রীধীরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, এম. এ. পত্রিকাটির প্রকাশক ছিলেন। প্রথম প্রকাশ: বৈশাখ ১৩১৮। 'প্রতি সংখ্যার মূল্য ডাকমাসুলসহ চার আনা। বার্ষিক মূল্য ডাকমাসুলসহ দু'টাকা ছয় আনা', 'প্রতিভা'র ১ম বর্ষের ২য় সংখ্যায় (জ্যৈষ্ঠ ১৩১৮) অসমাপ্ত 'রজনীকান্তের আত্মজীবনী' প্রকাশিত হয়। দ্র. এই গ্রন্থের ৩৮৮ পৃ.

কি ব'ল্‌ব পত্রিকা বেরোবার আগেই ম'লাম। নইলে বাঙ্গালের চোট দেখিয়ে দিতাম। তা কি ক'রব, ভবতারণ ডেকে নিলেন, যে রকম হল্‌দে হ'য়ে উঠ্‌ছি।

* * *

বড় পিপাসা, জ্ঞান[২৩] রে বাবা, এই ত দেহের পরিণাম। বাবা আমার, কাছে এসে ব'স।

* * *

এবার বাবা তারকেশ্বর তোমার মুখ রাখ্‌লেন। বাবার দয়ায় তোমার মুখ থাক্‌ল। এবেলা ভালই বোধ হচ্ছে। তোমার চরণের ধূলোয় ভাল লাগছে।[২৪]

* * *

ঐ একখানা সম্পত্তি ক'রে থুয়ে গেলাম।—বাজারের পয়সা নাই—দু'খান বেচে বার আনা দিয়ে বাজার কর। এই 'অমৃত' আর 'আনন্দময়ী' তোমার বাজারের পয়সা হীরা রে![২৫]

* * *

আমার কাছ ছাড়া হ'য়ে থেক না। তোমাকে মিনতি কর্‌ছি, আমি যে ব'সে থাক্‌তে পারি না।

* * *

আজ কত পিপাসা যে সংবরণ করেছি হিরণ, তবু কেউ জল দেয় নি। পিপাসার আর শেষ নেই। যে কষ্ট রাত্রিতে গিয়েছে, তা আর লিখে কি কর্‌ব? তারপর তোমার দীর্ঘ অদর্শন। না দেখ্‌লে প্রাণটা আমার অস্থির করে, ফাঁপর করে। মনে হয় ম'লাম বুঝি।

* * *

আর তো হ'ল না হিরণ! আমাকে ছেড়ে থেকো না। অন্ধকার হ'য়ে আসে। মাছ-টাছ সব রেখে এস। আর কিছু চাই না।

* * *

কষ্ট চক্ষে দেখ্‌লে? আমার পাপের শাস্তি ভোগ কর্‌ছি। তা না হ'লে কি এমন শাস্তি হয়? ভগবান্ কি অবিচার করেন? জীব নিজের কর্ম্মফল ভোগ করে।

* * *

দেখুন, শাস্তি না হ'লে প্রায়শ্চিত্ত হয় না। কত জন্মজন্মান্তরের পাপ পুঞ্জ হয়ে আছে; ভগবান্ তো উচিত বিচার কর্‌বেনই; তার শাস্তি দেবেন না? এই শাস্তি ভোগ করছি; এতে দেহমনের প্রায়শ্চিত্ত হচ্ছে। যেমন তেতো অষুধ খেয়ে কষ্ট কিন্তু বড় উপকারী, এ শাস্তিও আমার তেম্‌নি। এতে বড় উপকার হয়। চিত্ত একেবারে পৃথিবীতে

২৩. কবির মধ্যমপুত্র জ্ঞানেন্দ্রনাথ।

২৪. পুত্রের আরোগ্যকামনায় তারকেশ্বরে মা মনোমোহিনীর ধর্না দেবার কথা বলা হয়েছে।

২৫. 'অমৃত' (নীতি কবিতা) গ্রন্থের প্রকাশ ১৯১০ খ্রীস্টাব্দে, 'আনন্দময়ী' (আগমনী ও বিজয়া-সংগীত) গ্রন্থের প্রকাশ ৫.১০.১৯১০ খ্রী.। পাঠক-সমাদৃত গ্রন্থ দুটির চাহিদা ছিল তখন অত্যন্ত বেশি।

শান্তি না পেয়ে ভগবানের দিকে ছোটে। তাই বলি যে, এ বড় মঙ্গলজনক কষ্ট পাচ্ছি। তাই সহ্য ক'রতে পার্‌ছি। তিনি ইচ্ছাময়, তাঁর ইচ্ছা হলে বাঁচ্‌তেও পারি।

* * *

এই দেহাত্মিকা বুদ্ধি হ'য়েই যত কষ্ট নইলে শরীরের পীড়ায় কেন কষ্ট হবে। শরীরটা তো খাঁচা, ভেঙ্গে গেলে পাখিটার কষ্ট, কি? ওটা তো দেহের বেদনা। ওতে কষ্টজ্ঞান না কর্‌লেই হয়।

* * *

বাস্তবিক মানুষের মধ্যে অসাধারণত্ব কিছু দেখ্‌লেই আনন্দ হয়. লোকে তাকে আদর্শ করে।

* * *

আমি এখন ভগবানের নামে আছি। আমার ব্যথা না কম্‌লে আর প্রাণী হত্যা কর্‌বো না।

* * *

বড় মায়ায় জড়িত হ'য়েছি। এই সুখের হাটে দুঃখও অনেক আছে, তবু সুখগুলো তো মিষ্টি,—দুঃখগুলোও মিষ্টি লাগ্‌ত। সেই হাট ভেঙ্গে চলে যেতে ক্লেশ হয়। কিন্তু তা শুনে কে?

* * *

সে জগৎ ভালবাসে, আমাকে ভালবাসে না? তাকে ভুলেছিলাম, তা সে ছেলেকে ছাড়বে কেন? যেমন ক'রে বাপের কথা মনে হয় তেম্‌নি ক'রেই মার্‌বে। আর বাপ তো যেমন তেমন বাপ নয়, যে বাপ সব দিয়েছে!

* * *

যার দেহাত্মিকা বুদ্ধি তার কষ্ট। দেহ যে কিছুই নয়, তা বুঝতে পার্‌লে গলার বেদনায় আমায় কি ক'র্‌তে পারে?

* * *

সেদিন আপনি ত আমার মায়ের কাজ করেছিলেন। আপনি না থাকলে, আমি তখনই ঐ বাড়িতে মরতাম। আজ পর্যন্ত বেঁচে আছি,—সে কেবল আপনার কৃপায়। আপনি উৎসাহ দিলেন, কোন ভয় নাই জানালেন, তাই আমি মেডিকেল কলেজে আসতে পেরেছিলাম।[২৬]

২৬. চিকিৎসার জন্য রজনীকান্ত সপরিবারে কলকাতায় এসে সার্পেন্টাইন লেনের বাসায় উঠেছিলেন। রোগ বৃদ্ধি পাওয়ায় প্রসিদ্ধ ডাক্তার যতীন্দ্রমোহন দাশগুপ্ত ডাক্তার বার্ড সাহেবকে নিয়ে কবিকে দেখাতে এনেছিলেন। কবির গলায় অস্ত্রোপচার ভিন্ন উপায় নেই দেখে ডাক্তার যতীন্দ্রমোহন মেডিক্যাল কলেজে কবিকে ভর্তির ব্যবস্থা করেছিলেন। অস্ত্রোপচারের পরে যতীন্দ্রমোহন কবিকে দেখতে এলে কবি একথা লিখে জানিয়েছিলেন।

*　　*　　*

সত্য সত্যই শরৎকুমার, অশ্বিনী দত্ত, পি. সি. রায়, নাটোরের মহারাজা, মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী[২৭] প্রভৃতি আমাকে যে ভাবে সাহায্য কর্‌ছেন ও যে ভাবে আশা দিয়ে পত্র লিখ্‌ছেন, আমি শুধু উকিল হ'লে, আমাকে এতখানি অযাচিত সম্মান কর্‌তেন কি না সন্দেহ।

*　　*　　*

আর দেখ্‌বেন কি? আমার স্ত্রীর যেন বৈধব্যের সম্ভাবনা হ'য়েছে,—অশ্বিনী দত্ত, পি. সি. রায়, কাশিমবাজার, দীঘাপতিয়া—এঁদের তো সে রকম দুঃখ হ'বার কোনও সম্ভাবনা নাই, তবু তাঁরা আমার জন্য কাঁদেন। ধন্য বঙ্গদেশ! ধন্য সাহিত্যসেবার গুণগ্রাহিতা!

*　　*　　*

আমার মনে হয়, আমাকে এই বিদ্বন্মণ্ডলী, সাহিত্যানুরাগী বঙ্গসমাজ যেমনটা দেখালে তা unique in the history of Bengali Literature. তোমরা তো সব খবর জান না। তাঁরা এই দুঃসময়ে আমাকে শুধু মুখের ভালবাসা দেন নি—substantial help দিয়ে বাঁচিয়ে রেখেছেন।[২৮]

*　　*　　*

Education Department-এর লোক দেখ্‌লে আমার বড় আনন্দ হয়, ওঁরা নিষ্পাপ, নিষ্কলঙ্ক। আমরা যেমন quibble in law নিয়ে বিচারকের চোখে ধূলো দিতে চাই, তেমনি অন্যান্য ব্যবসাতেও dishonesty আছে। ওঁদের কাজে dishonestyও নেই, মেকিও চল্‌বার উপায় নেই।

*　　*　　*

দেবতা, আশীর্বাদ ক'রে দিয়ে যাও। সমস্ত সারল্য আশীর্বাদরূপে আমার মাথায় ঢেলে পড়ুক। দেবতা, কতদিনের বাসনা যে পূর্ণ হ'ল. পথে দেবদর্শন হ'ল, গিয়ে ব'লব।

*　　*　　*

আশীর্বাদ করুন, যেন মতি ভগবন্মুখিনী হয়। তাঁর প্রতি বিশ্বাস, ভক্তি অচলা হয়, আর সংসারে আমার কে আছে? আমি মহা আহ্বানে যাচ্ছি। তিল তিল করে যাচ্ছি।

*　　*　　*

ভাই, ভজন-সাধন কিছুই জানি না! আমার দয়াল ভগবান্ দয়া ক'রে যদি চরণে স্থান দেয়, ভাই রে!

---

২৭. কাশিমবাজারের মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী নিজের খরচে কবির 'অভয়া' কাব্যগ্রন্থ দু'হাজার কপি ছাপিয়ে দেন। তিনি বহুকাল যাবত কবির বিপন্ন পরিবারকে নিয়মিত মাসিক অর্থসাহায্য করেন। রজনীকান্তের মৃত্যুর পর তাঁর যাবতীয় বন্ধকী সম্পত্তি তের হাজার টাকা ধার দিয়ে উত্তমর্ণদের কাছ থেকে ছাড়িয়ে দেন দানবীর মহারাজ।

২৮. বাংলার জনসাধারণ, স্ত্রীপুরুষ, ধনী-নির্ধন অনেকেই রজনীকান্তকে বিভিন্ন প্রকারে সাহায্য করেছেন। কবির রোগদগ্ধ দেহে শান্তির প্রলেপ দেবার আপ্রাণ চেষ্টা করেছেন কবিকে পত্র লিখে, গ্রন্থ ক্রয় করে, নানা দ্রব্য উপহার দিয়ে, আর্থিক সাহায্য করে কবিকে বাঁচাতে চেষ্টা করেছেন।

আমার এই ক্ষুদ্র নিষ্প্রভ প্রতিভাটুকুর যে আদর আপনারা কর্‌লেন, আমি তার উপযুক্ত নই।

* * *

বঙ্গদেশ আমাকে ছেলের মত কোলে ক'রে আমার শারীরিক, মানসিক ও আধ্যাত্মিক ক্ষুধা নিবারণ ক'রেছে, সেইজন্য আমি ধন্য মনে করে ম'লাম।

* * *

আমি একটু বাঙ্গালা সাহিত্যের আলোচনা করেছিলাম ব'লে বাঙ্গালা দেশ আমার যা কর্‌লে তা unique in the annals of Bengali Literature. এই সাহিত্য-প্রিয় বাঙ্গালা দেশ, মানে—Literature loving section of Bengalis bearing the major portion of my expenses. Is it not unprecedented in a poor country like mine? তা নইলে আমার সাধ্য কি নীরোদ, যে আমি এই দীর্ঘকাল এই heavy expense bear করি? One and all—names are secret. They do not wish to add force to favour and are averse to advertisements.

* * *

বরিশাল থেকে যে যা যেখানে পাচ্ছে আমাকে পাঠাচ্ছে। ধন্য বরিশাল। দু'টাকা পাঁচ টাকা—যার যেমন ক্ষমতা সেই দিচ্ছে।[২৯]

* * *

লোকে কি সম্মান, কি সাহায্য আমায় কর্‌ছে। আমি প'ড়ে থেকেও কেবল লেখাপড়ার জন্য আমার কষ্ট হচ্ছে না। মূর্খ হ'লে কে আমাকে জিজ্ঞাসা কর্‌তো? এই পরিবার এই বৎসরাবধি প্রতিপালন হচ্ছে কেবল লেখাপড়ার জোরে। ভদ্রলোকের মধ্যে বসা যাক্ বা না যাক্ প'ড়ে থেকেও খালি লেখাপড়ার জোরে এই বৃহৎ পরিবারের মুখে গ্রাস উঠ্‌ছে।

মানুষে আমার জন্য এত কর্‌ছে। তাঁরি মানুষ, সুতরাং তাঁরি প্রেরণায়।

* * *

দেখুন, আমাদের দেশের বিদ্যোৎসাহীরা আমাকে কি চক্ষে দেখেন। এমন নিরবচ্ছিন্ন নিন্দাবর্জিত যশঃ বাঙ্গালার কোন্ কবি পেয়েছে?

* * *

কোন্ দেশের একটা বাঙ্গাল কবি, তাও এখন কাঙ্গাল হয়েছে? আপনার গৌরব বাড়ুক না বাড়ুক আমার বাড়্‌বে।

* * *

আমার এই ক্ষুদ্র জীবনটুকুর জন্য কি চেষ্টা যে বাঙ্গালা দেশ কর্‌ছে তা আর ব'লে শেষ করা যায় না। বিলাত থেকে আমার জন্য রেডিয়াম্ নিয়ে এসে চিকিৎসার

২৯. বরিশাল থেকে অশ্বিনীকুমার দত্ত (১৮৫৬-১৯২৩), বরিশালের জজ কোর্টের উকিল দেবেন্দ্রনাথ চক্রবর্তী প্রমুখ ব্যক্তি অসুস্থ কবিকে আর্থিক সাহায্য করতেন। বরিশালের উকিলমহল চাঁদা তুলে কবিকে পাঠান। সাধারণ লোকের দানও কম ছিল না।

চেষ্টা হচ্ছে। তাতে ঢের টাকা লাগবে। তবু চাঁদা ক'রে তুলে রেডিয়াম্ এনে আমাকে বাঁচাবে—সে তিন চারি হাজার টাকার কাজ।

* * *

বঙ্গে একটা নূতন প্রাণ এসেছে। বিশ্বাস যদি না হয় তবে একটু পীড়িতের ভাণ ক'রে সাতদিন পরে advertisement দেন্ ত!

* * *

ধীরে পথ করছে হিরণ, তুমি পদে পদে তাঁর হাত দেখতে পাচ্ছ না? আগা-গোড়া খাবার সংস্থান একজনকে দিয়ে করাল'। দেখ, আবার কা'কে দিয়ে কেমন ক'রে কোন্ পথ করে। তাঁর নামের জয় হোক।

* * *

আমাকে দেশশুদ্ধ লোকে কেমন ক'রে যে ভালবাস্‌লে, তা ব'লতে পারি না। আমার মলিন প্রতিভাটুকুর কত যে আদর করলে!

আমার গুণটা কি? আমি দেশের কি ক'রেছি? দেশ আমাকে বড় ভালবেসেছে, বড় সাহায্য ক'রেছে; আমি দেশের তেমন কিছুই ক'রতে পারি নি।

* * *

কাল রাত্রিতে এক ভয়ানক দুর্ঘটনা হয়ে গেল। আমার ভগিনী বিধবা হল। আমার মা'র বয়স আশী বছর। এখন আমার পালা।[৩০]

* * *

আমার এমন অবস্থা হ'ল যে, আর চিকিৎসা চলে না, তাইতে বড় আদরের জিনিস বিক্রয় করেছি।[৩১] হরিশচন্দ্র যেমন শৈব্যা ও রোহিতাশ্বকে বিক্রয় করেছিলেন। হাতে টাকা নিয়া আমার চক্ষু দিয়া জল পড়িতেছিল। আর তো তেমন মাথা নাই। আর ও লিখতে পারব না। যদি বাঁচি জড় পদার্থ হয়ে রইলাম।

* * *

কাশীতে এক সেবকসমিতি আছে। আমি যখন বড় কাতর, তখন তাঁহারা পর্যায়ক্রমে আমার শুশ্রূষা করতেন। তাঁদের অধিকাংশই কাব্যতীর্থ।[৩২]

---

৩০. ১৩১৬ বঙ্গাব্দের ৮ জ্যৈষ্ঠ কবির ভগিনীপতি রোহিণীকান্ত দাশগুপ্তের মৃত্যু হয়। রজনীকান্তের মায়ের (মনোমোহিনী দেবী) মৃত্যু হয় কাশীতে ১৩১৭ বঙ্গাব্দের ৪ কার্তিক, অর্থাৎ রজনীকান্তের মৃত্যুর প্রায় পাঁচ সপ্তাহ পরে।

৩১. 'বাণী' ও 'কল্যাণী'র গ্রন্থস্বত্ব মাত্র চারশ' টাকায় বিক্রি করতে বাধ্য হন গুরুদাস চট্টোপাধ্যায় অ্যান্ড সন্সকে। দ্র. দীনেশচন্দ্র সেনের *'ঘরের কথা ও যুগসাহিত্য'* ২য় সংস্করণ থেকে উদ্ধৃত 'রজনীকান্ত-প্রসঙ্গ'। (দ্র. পরিশিষ্ট : পৃ. ৪০০)।

৩২. ১৩১৬ বঙ্গাব্দের কার্তিক মাসে কাশীর এক চিকিৎসক বালাজি মহারাজের কাছে চিকিৎসার জন্য কান্তকবি সপরিবারে কাশীধামে গমন করেন। কাশীর রামাপুরায় একটি বাড়ি ভাড়া করে কয়েকদিন থাকেন, তারপর চিকিৎসক বালাজির পরামর্শে গঙ্গার তীরে মানমন্দিরের নিকট এক ভাড়াবাড়িতে এবং শেষে কাকিনা-রাজের বাড়িতে অবস্থান করেন। এখানে তাঁর সেবাশুশ্রূষা করেন 'সেবক সমিতি'র সদস্যগণ। কিন্তু এখানেও চিকিৎসায় কোনো সুফল দেখা যায়নি। অবশেষে মাঘ মাসে (১৩১৬) কবিকে কলকাতায় নিয়ে আসা হয় চিকিৎসার জন্য।

*          *          *

অন্ধকার হ'য়ে আসে। তা এলই বা, এত লোক তোমার কাছে গেছে, আমার অত ভয় কি? গঙ্গাজল মুখে দিও, হিরণ রে!

*          *          *

মা রে, আমার মা রে, ডেকে ডেকে আনে না রে কেউ। একবার দেখা। একবার দেখা রে, যে ক'রে হ'ক্ কেউ দেখা।

তবে কথা বলা কথা কওয়া হ'ল না। না হ'ল—

আজ নয় কাল, কালই ভাল, ভাল কালই। কষ্ট কষ্ট কট কট কষ্ট কষ্ট কষ্ট কট।

দয়াল বাবা জয় জয়! 'আমি কখন এই ইন্‌জেক্‌সান দেন দিবেন দিব না, কখন দিব না, টানা টানা টানা ক টানা আমাকে মেরে মেরে মেরে ফেল না মের না রে কেরে কে ভাই মে মে রে মো মো মে রে ফেলে আমা মো কে রে কেরে কেরে— উঠ্‌তে পারি না পারি না দিস্ না মা! মা রে মা!

*          *          *

দ্যাখ্ সুরেন,[৩৩] আমি যখন "ভগবান্, দয়াল, আমার দয়াল রে" লিখি, তখন ভাবে আমার চোখ জলে ভ'রে উঠে। মনে হয় এখুনি হোক্। যা হয় এখুনি হোক্। মনে হয় দিন এগিয়ে আসুক। তোরা ভাবিস্—কেঁদে তোদের চিত্তের বল পর্য্যন্ত হরণ করছি। না, তা নয় রে। সব করেছিস, এখন আমাকে শুয়ে থেকে নিঃশব্দে মরতে দে। আমার প্রাণের বিশ্বাস, আর চক্ষের সামনে সে তেজস্বিনী ভুবনমোহিনী মূর্তি তোরা সাজিয়ে দে রে। আর উঠিয়ে কাজ নেই, সুরেন। কেন জাগাস্, জাগিয়ে তোদের ভাল লাগে, আমার ত ভাল লাগে না!

*          *          *

আমি ভগবানের উপর ভার দিয়েছি। আর কিছু জানি নে।

*          *          *

আজ আমি আর সে রজনী নই। আমি মদবিহ্বল আত্মবিস্মৃত জীব নই। আমাকে সোজা ক'রে, সরল ক'রে, পবিত্র ক'রে নিচ্ছে; দেখতে পাচ্ছ না? নইলে পিতার কাছে যাব কেমন ক'রে? সে যে বড় পবিত্র, বড় দয়াল। তোমার কাছে যেমন ক'রে বলি, তেমন ক'রে এক ভগবানের কাছে বল্‌তে পারি, আর কারুকে কিছু বলি নে।

*          *          *

ভগবান্, দয়াময়, আমাকে শ্রীচরণে স্থান দাও। বড় কষ্ট পাচ্ছি। কথা বন্ধ, বল্‌বার যো নাই। আমি অধম, পায়ে প'ড়ে আছি। আমার গতি হোক্ দয়ার সাগর! আমি আর সইতে পারি না। করুণাময়! আর কষ্ট সহিবার ক্ষমতাও আমার লুপ্ত ক'রেছ! আর মান, যশঃ, কীর্ত্তি চাই না, অর্থও আমার জন্য চাই না,—এই অনাথগুলোর জন্য চাই। কিন্তু তোমারি কাছে রেখে যাই, দেখো পিতা। তোমারি পরিবার—সমস্ত অনাথ গরীব।

---

৩৩. সিরাজগঞ্জের প্রখ্যাত উকিল কৃষ্ণগোবিন্দ দাশগুপ্তের পুত্র সুরেন্দ্রনাথ দাশগুপ্ত।



কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালের কটেজ-ওয়ার্ড

*          *          *

এই দেখুন, মায়ের কোলে ম'র্‌বার বল। আমার মনের বল নাই? আছে কার? বীরের মত ম'র্‌ব। দাঁড়িয়ে দেখতে পারবেন না? দয়ালের নাম আমার মুখে, আর গঙ্গাজল আমার গায়। এ কেমন মৃত্যু? বাবা! মহারাজ! এ কেমন মৃত্যু!

*          *          *

আপনি বুদ্ধিমান্, জীবন আর মরণের সন্ধিস্থল দেখে যান। সে সন্ধিস্থলটা বড় আশ্চর্য স্থান। লোক-বিশেষের নিকট আমি বড় পবিত্র,—লোক বিশেষের নিকট আমি অতি নির্বোধ।

*          *          *

আশীর্বাদ করুন। যেন মার কোল পাই, যেন পিতার চরণে স্থান পাই। সে সকল স্থান কেবল চিন্তাহরণ, দুঃখবারণ। সেখানে পৌঁছিতে পারলে আর ভয় কি, ভাই?

*          *          *

আমি গেলে কারো কিছু যাবে না, Dr. Ray,[৩৪] কেবল সম্ভ্রান্ত পরিবারকে পথে বসিয়ে গেলাম। কিন্তু এসব করলে দয়াল আমার—খাদ উড়িয়ে খাঁটি ক'রবার জন্য। মার নয়, প্রহার নয়, কষ্ট নয়, ব্যথা নয়—শুধু প্রেম, শুধ্ দয়া।

*          *          *

মা আমার মা রে, কোলে নে মা; আমায় মার্জনা করে নে মা! আমার অসহ্য যন্ত্রণা মা। কোলে নে মা!

*          *          *

আপনাদের প্রতিভাতেই দেশ উজ্জ্বল হ'য়ে আছে, এদেশে আবার আমরা কে? এখানে আমরা কোথায় লাগি?

*          *          *

দেশের এই শত শত প্রতিভা-মার্তণ্ডের মধ্যে আমি কোন্ জোনাকী?

*          *          *

একটা রাখাল দু'টো গরু নিয়ে যাচ্ছিল—তার একটা খুব মোটা, আর একটা খুব রোগা। একজন উকীল সেই পথে যান। তিনি রাখালকে জিজ্ঞাসা কর্‌লেন,—"তোর ও গরুটা অত মোটা কেন, আর এটা এত হাল্‌কা কেন? এটাকে খেতে দিস্‌নে না কি?" রাখাল উকীলকে চিন্‌ত; ব'ল্লে—"আজ্ঞে না। মোটাটা উকীল, আর রোগাটা মক্কেল,—রাগ করবেন না।"

*          *          *

আমাকে খাম্‌কা উঁচু কর্‌বেন না। আমি বড় দীনহীন বড় কাঙ্গাল।

*          *          *

*[রবীন্দ্রনাথের প্রশ্নের উত্তরে বাক্‌হীন কান্তকবির লিখিত জবাব পরপৃষ্ঠায় উদ্ধৃত হলো]*

---

৩৪. আচার্য প্রফুল্লচন্দ্র রায় (১৮৬১-১৯৪৪)। তিনি যখনই কবিকে হাসপাতালে দেখতে যেতেন তখনই অর্থ সাহায্য করতেন। একদিন কবিকে তিনি বলেছিলেন: 'আমার আয়ু নিয়ে আপনি আরোগ্য লাভ করুন'। (দ্র. 'রজনীকান্ত-স্মৃতি,' পরিশিষ্ট: পৃ. ৩৯৬)।

আজ আমার যাত্রা সফল হইল! তোমারি চরণ স্মরণ করিয়া, তোমারই 'কণিকা'র আদর্শে অনুপ্রাণিত হইয়া 'অমৃতে'র সন্ধানে ছুটিয়াছি। আশীর্বাদ করুন, যেন আমার যাত্রা সফল হয়।[৩৫]

* * *

আজ রবি ঠাকুর আমাকে বড় অনুগ্রহ করে গেছেন। আমাকে তিনি বললেন,— "আপনাকে পূজা করতে ইচ্ছা করে।"—শুনে আমি লজ্জায় মরি।[৩৬]

* * *

আপনারাই মানুষ, মায়ের কাজ কর্‌ছেন; আমি কিছুই কর্‌তে পার্‌লাম না। দেখুন, বেশ-ভূষায় বড় করে না, বড় যাতে করে তা দেখলেই লোকের মাথা তার কাছে নত হ'য়ে পড়ে।

আমাকে দেখে যান, আমাকে আশীর্বাদ করুন। আমার যাবার সময় অকারণ আমার মান বাড়াবেন না।

* * *

শরীর কেমন আছে? এই tracheotomy ক'রে বেঁচে আছি। আর কথা কইতে পারি না। আমি মহা আহ্বানে যাচ্ছি। আমাকে একটু পায়ের ধুলো দিয়ে যান, মহাপুরুষ!

* * *

আমি যখন বুঝলাম যে, এই উৎকট ব্যথা Penal Code -এ কেবল আগুনে ফোলে আমার খাদ উড়িয়ে দিচ্ছে, আমাকে কোলে নেবে ব'লে—তখন বুঝলাম প্রেম। তারপর সব সচ্চি। একবার দেখতে বড় সাধ ছিল, নইলে হয় তো কৈফিয়ৎ দিতে হ'তো—সে দেখা আমার হ'ল। এখন বলুন, 'শিবা মে পন্থানঃ সন্তু!'

---

৩৫. ২৮ জ্যৈষ্ঠ ১৩১৭ শনিবার কান্তকবিকে দেখতে রবীন্দ্রনাথের আগমন ঘটে হাসপাতালে। অশ্রুসজল চোখে কবির উদ্দেশ্যে লেখেন কান্তকবি।

৩৬. অসুস্থ কবিকে কলকাতার মেডিক্যাল কলেজের কটেজে ২৮ জ্যৈষ্ঠ ১৩১৭ বঙ্গাব্দে দেখতে আসেন রবীন্দ্রনাথ। সেইদিনই রজনীকান্ত 'আমায় সকল রকমে কাঙাল করেছে' গানটি রচনা করেন। ১৫ আষাঢ় ১৩১৭ (২৯/৬/১৯১০) রজনীকান্ত রবীন্দ্রনাথের প্রতি কৃতজ্ঞতা জানাতে যে-পত্র লেখেন, তার সঙ্গে ১ আষাঢ় রাত্রিতে রচিত একটি গান পাঠান। গানটি 'এই মুক্ত প্রাণের দৃপ্ত বাসনা তৃপ্ত করিবে কে'। গানটি 'শেষদান' গ্রন্থে মুদ্রিত হয়েছে বর্তমান গ্রন্থের পৃ. ৩০২ দ্র.। রবীন্দ্রনাথ ১৬ আষাঢ় পত্রোত্তরে জানান, 'আপনি যে গানটি পাঠাইয়াছেন তাহা শিরোধার্য করিয়া লইলাম।' ভ্রমবশত ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় 'সাহিত্য-সাধক-চরিতমালা'র অন্তর্গত 'রজনীকান্ত সেন' এবং কান্তকবির জীবনীকার নলিনীরঞ্জন পণ্ডিত তাঁর 'কান্তকবি রজনীকান্ত' গ্রন্থে উল্লেখ করেছেন রবীন্দ্রনাথকে প্রেরিত গানটি হলো 'আমায় সকল রকমে কাঙাল করেছে'। এ ভুল পরবর্তী কালে প্রমথনাথ বিশী তাঁর 'রজনীকান্ত সেন' প্রবন্ধেও করেছেন (দ্র. সাহিত্য-পরিষৎ-পত্রিকা, ৬৫ বর্ষ, ১ম সংখ্যা, ১৩৬৫)। মনে হয়, তাঁরা প্রেরিত গানটির মূল কপি না দেখতে পাওয়ায় এবং রবীন্দ্রনাথের উপস্থিতির দিনে উক্ত গানটি রচিত হওয়ায় এই বিভ্রান্তি ঘটেছে।

আপনি আমাদের সাহিত্য-নায়ক, দার্শনিক; চরিত্রে, সহিষ্ণুতায়, প্রতিভায় দেশের আদর্শ। তাই দেখে গেলে একটু পুণ্য হবে বলে দেখতে চেয়েছিলাম। নিজের তো পায়ের কাছে যাবার শক্তি নাই।

* * *

ভালবাসেন জানি, তাই এত কথা বল্‌লাম। কিছু মনে করবেন না।

* * *

ছেলেটিকে বোলপুরে দয়া ক'রে নিতে চেয়েছিলেন,[৩৭] শুনে কত আনন্দ হ'ল। আমি মহারাজকে[৩৮] কথা দিয়ে বাগ্বদ্ধ হয়ে আছি; নইলে আপনার কাছে থেকে দেবতা হ'তো, তাতে কি পিতার অনিচ্ছা হ'তে পারে?

* * *

কি শক্তি আপনার নাই? অর্থ-শক্তি? তার যে গৌরব, তা আমি এই যাবার রাস্তায় বেশ বুঝতে পাচ্ছি। তার জন্যে মানুষ 'মানুষ' হয় না। এই যে মেডিকেল কলেজের ছেলেরা আমার জন্য দিনরাত্রি দেহপাত কচ্চে, এরা কি আমাকে অর্থ দেয়? ওদের প্রাণটা দেখুন, ওরা কত বড়লোক।

* * *

আব একবার যদি 'দয়াল' কণ্ঠ দিত। তবে আপনার 'রাজা ও রাণী' আপনার কাছে একবার অভিনয় ক'রে দেখাতেম। আমি 'রাজা'র অভিনয় করেছি'।[৩৯] এমন কাব্য, অমন নাটক কোথায় পাব? রাজার পার্ট আজও আমার অনর্গল মুখস্থ আছে। আমার মাথা যেমন ছিল, তেম্‌নি আছে—

এ রাজ্যেতে
যত সৈন্য, যত দুর্গ, যত কারাগার,
যত লোহার শৃঙ্খল আছে, সব দিয়ে
পারে না কি বাঁধিয়া রাখিতে দৃঢ়বলে
ক্ষুদ্র এক নারীর হৃদয়?[৪০]

একবার দেবতাকে শোনাতে পারলাম না।

* * *

আর 'কথা'[৪১] আমার ছেলেরা recitation করে।

---

৩৭. রবীন্দ্রনাথ কবির এক পুত্রকে বোলপুর ব্রহ্মবিদ্যালয়ে রাখার ইচ্ছা জানিয়েছিলেন।

৩৮. কাশীমবাজারের মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী।

৩৯. রাজশাহী-থিয়েটারে রজনীকান্ত একবার রবীন্দ্রনাথের 'রাজা ও রাণী' নাটকে রাজার ভূমিকায় দক্ষতার সঙ্গে অভিনয় করেন।

৪০. 'রাজা ও রাণী': ২য় অঙ্ক, ৫ম দৃশ্য।

৪১. রবীন্দ্রনাথের 'কথা' কাব্যগ্রন্থের প্রথম প্রকাশ ১৩০৬। এর সঙ্গে 'কাহিনী'র কবিতা জুড়ে স্বতন্ত্র 'কথা ও কাহিনী' শীর্ষক গ্রন্থের প্রথম প্রকাশ ১৯০৮। প্রকাশক: ইন্ডিয়ান পাবলিশিং হাউস। বিশ্বভারতী পুনর্মুদ্রণ করেন ১৩৩২-এ।

*   *   *

আর 'কণিকা'র আদর্শে 'অমৃত' লিখেছি। লিখে ধন্য হয়েছি—ঐ আদর্শে লিখে ধন্য হয়েছি। দীনেশবাবুর 'আদর্শ' কথাটা লেখাতে যতই কেন লোকের গাত্রদাহ হোক্ না কেন।[৪২] হাঁ, ঐ আদর্শে লিখেছি। সেটা আমার গৌরব না অগৌরব?

*   *   *

আমি 'কাব্যে দুর্নীতি' ও জানি, সবই জানি, তবে জানাতে জানি না।

*   *   *

আমি কি প্রতিভা চিনি না? আমি কি প্রতিভা দেখিনি? আমি কি পতিত-চরিত্র দেখলে বুঝি না? আমি কি দেবতা দেখলে বুঝি না? তবে এতদিন ওকালতি ক'রেছি কেমন ক'রে?

*   *   *

বোঝে কে, নিন্দে করে কে? আমাকে আর উত্তেজিত ক'রবেন না, দোহাই আপনার!

*   *   *

অমৃতের ছোট কবিতাগুলো কি পড়েছিলেন? আমার এই পীড়ার মধ্যে লেখা, কত অপরাধ হয়েছে। আপনার চরণে দিতে আমার হাত কাঁপে!

*   *   *

আমাকে আর কিছু বলবেন না। 'দয়াল' আমাকে বড় দয়া ক'রছে। আমার ছেলেমেয়েদের মুখে একটি গান শুনুন।[৪৩]

*   *   *

আমি চার মাস হাসপাতালে।

*   *   *

আমি চ'লে গেলে যেন নিতান্ত দীনহীন ব'লে একটু স্মৃতি থাকে—এটা প্রার্থনা কর্‌বার দাবী কিছু রাখি না—কিন্তু ভিক্ষুক তো নিজের কতটুকু দাবী তা বোঝে না।

৪২. 'অমৃত' সম্বন্ধে রায়বাহাদুর দীনেশচন্দ্র সেন (১৮৬৬-১৯৩৯) ১৩১৭-র ১বৈশাখ লিখেছিলেন : '... এই 'অমৃত' রবিবাবুর কণিকার আদর্শে রচিত। শুষ্ক নীতির পিল শিশুদের গলাধঃকরণ করাইতে যাইয়া কত বেত্র চূর্ণ হইয়া গিয়াছে, কত কোমল পৃষ্ঠ ক্ষতবিক্ষত হইয়াছে ও কত গুরু-চীৎকারে পাঠশালার জীর্ণগৃহ প্রকম্পিত হইয়াছে, তাহার ইয়ত্বা নাই। সেই তিক্ত পিলের পরিবর্তে রজনীকান্ত বালকদের জন্য এই অমৃতের ব্যবস্থা করিয়াছেন।...' [দ্র. 'অমৃত', ৩য় সং, " 'অমৃত' সম্বন্ধে অভিমত", পৃ. ৫০.]

৪৩. কান্তকবির জ্যেষ্ঠা কন্যা শান্তিবালা ও পুত্র ক্ষিতীন্দ্রনাথ তাঁদের পিতার রচিত নিম্নলিখিত গান গেয়ে রবীন্দ্রনাথকে শোনান। রজনীকান্ত নিজে এই গানের সঙ্গে হারমোনিয়ম বাজান।

বেলা যে ফুরায়ে যায়. খেলা কি ভাঙ্গে না, হায়,
অবোধ জীবন-পথ-যাত্রি!

ইত্যাদি। [দ্র. এই গ্রন্থের পৃ. ২৩৬]

*　　　*　　　*

আমার হিসাবে আমি একটু শীঘ্র গেলাম।

*　　　*　　　*

খুব মারে, আগে কষ্ট হ'তো, এখন আর বেশি কষ্ট হয় না।

যদি গলার মধ্যে X-Ray দেয়, তবে ৫/৭ মিনিট হাঁ করে থাকতে পারা আমার পক্ষে অসম্ভব। * * *Before X-Ray treatment begins I die.[৪৪]

*　　　*　　　*

X-Ray treatment আজ সকালে আরম্ভ হয়েছে। একখানা খাটে চিৎ ক'রে শোয়ায়, পীঠের নীচে বালিশ দেয়। মাথাটা বিছানার উপরেই নীচু হ'য়ে পড়ে—ঠিক ঝোলার মত। গলাটা stretched হয়। তারই উপর একটা বাক্স ঝুলছে, সেই বাক্সের তলায় ফুটো। সেই ফুটো দিয়ে এসে Ray গলার উপর পড়ে। Connor সাহেব—সেই নাকি এর specialist। সেই আলো এসে গলায় লাগে, তা টের পাওয়া যায় না।

*　　　*　　　*

X-Ray দেওয়া হচ্ছে, আর ধীরে ধীরে ভাল বোধ করছি। বেদনা খুব কমে গেছে; ফোলাও কমে গেছে, খেতে পারছি। দুর্বলতা অনেক কমেছে।

*　　　*　　　*

আমি এই এগার মাস প্রায় সমভাবেই কষ্ট পাচ্ছি। কত রকম কষ্ট যে পেয়েছি, তা ব'ল্‌তে পারি না। ফুলা, বেদনা, আহারের কষ্ট, অনাহার, অর্ধাহার, প্রস্রাব-বন্ধ, অনিদ্রা, কাশি, রক্তপড়া ইত্যাদি। ইহার উপর অর্থ-কষ্ট। আমি প্রথম প্রথম মনে ক'র্‌তাম যে, এ জন্মের তো আছেই, কত জন্মজন্মান্তরের পুঞ্জীকৃত পাপরাশির জন্যে এই অভ্রান্ত Penal Code-এর ব্যবস্থা আমার উপর হ'য়েছে। তখন মধ্যে মধ্যে ধৈর্যচ্যুতি হ'ত। আমি কিছুদিন পর দেখি যে, এ তো শাস্তি নয়—এ যে প্রেম, এ যে দয়া! দেখ, খাঁটি জিনিসটি না হ'লে তো তার কোলে যাওয়া যায় না। তাই এই আগুনের মধ্যে দিয়ে আমাকে নিয়ে ক্রমে আমার খাদ উড়িয়ে দিচ্ছে, আর মতি তদভিমুখী ক'রছে। সে আমাকে পাবার জন্য ব্যস্ত হ'য়েছে, সে তো বাপ, আমি হাজার মন্দ হ'লেও তো পুত্র। আমাকে কি ফেল্‌তে পারে? তাই এই শাস্তি, এই বেত্রাঘাতের ব্যবস্থা হ'য়েছে। ময়লা মাটি আঘাতের চোটে প'ড়ে গিয়ে খাঁটি জিনিসটি হব; তখন আমাকে কোলে নেবে। আর মৃত্যুর পর অত বেত মার্‌লে সেখানে তো সেবা-শুশ্রূষার লোক নেই, সেইজন্য এইখানে স্ত্রী-পুত্রের সাম্‌নে মার্‌ছে যে, কাজও হয়, একটু কষ্টেরও লাঘব হয়। দেখ্‌ছ দয়া? দেখ্‌ছ প্রেম? চন্দ্রময়। আমি রাত্রিতে ঘুমাই না, বেশ থাকি, বড় ভাল থাকি। আমি যেন তাকে রাত্রিতে ধর্‌তে পারি—এম্‌নি অবস্থা হয়। আমাকে বড় কষ্টের সময় বড় দয়া করে। আমি এখন বেশ সহ্য কর্‌তে পারি। খুব acute pain-এও আমাব কষ্ট হয় না।

---

৪৪. ডা. বার্ডের সহকারী ডা. কোনর (Dr E P. Connor) সাহেব কবির গলায় Ray দিতেন।

* * *

আমাকে ভগবান্ এম্‌নি ক'রে পদে পদে সাহায্য কর্‌ছেন; কেন যে, তা আমি কিছু বুঝতে পারি নে। যে ব্যাধি দিয়েছেন তাতে তো অদ্যশ্বীন বা কতিপয়দিনে যাওয়া নিশ্চয়, তবে এত যে কেন ক'র্‌ছে দয়াল, তা আমার মনোবুদ্ধির অগোচর। কিছুই ঠাওর পাইনে।

* * *

ভগবান্, দয়াল! আমি একটু ছেঁড়া কাপড়ও নিয়ে গেলাম না। চাইনে দয়াল, তোমার দয়া সম্বল ক'রে নিচ্ছি। তা'তেই হবে। তোমার নাম আমার কানে খুব উচ্চৈঃস্বরে বল্‌লে আমি এখনও শুন্‌তে পাই। তাতে যে বন্ধু-বান্ধবেরা কৃপণতা করে। দয়াল, তোমাকে সাক্ষী ক'রে সব কথা ব'ল্‌লাম।

* * *

This boy is named Bijitendra Nath Bose, a fourth year medical student, a Barisal man, known me and is doing all possible nursing. He is and acquisition sent by God.[৪৫]

* * *

সূর্যটা কত বড় জান? এই পৃথিবীর মত ১৪ লক্ষ পৃথিবী একত্র কর্‌লে যত বড় একটা জিনিস হয়, অত বড় একটা জিনিস। ১৩ লক্ষ ৩১ হাজার পৃথিবী একত্র কর্‌লে যত বড় হয়, তত বড়। ৯২ কোটি ৭০ হাজার মাইল অর্থাৎ প্রায় ৯৩ কোটি মাইল পৃথিবী থেকে দূরে। ঐ লেজটা কত বড় জান? প্রায় ১৪ লক্ষ মাইল লম্বা। ওটার নাম 'হেলির' ধূমকেতু। ৭০ বৎসর পর পর একবার ক'রে দেখা যায়। এটার বেগ এক মিনিটে ৬২ হাজার মাইল। সকল স্থান থেকেই দেখা যাচ্ছে।

ছায়াপথের মধ্যে গুঁড়ি গুঁড়ি অসংখ্য তারা অনেক দূরে আছে। অসীম শূন্যে আছে, স্থানের অভাব কি? 'লীরা' নামে একটা তারা আছে; এত দূরে থাকে ব'লে একটা তারা বোধ হ'ত, কিন্তু দূরবীক্ষণ নিয়ে দেখা গেল যে, সেটা অনেকগুলি তারার সমষ্টি। এই ছবির মত।

চাঁদের মধ্যে যে সব পাহাড় আছে, তার এক একটা প্রায় ৬ মাইল উঁচু। চাঁদ পৃথিবীর চেয়ে ঢের বড়। দূববীণ দিয়ে চাঁদকে বেশ ক'রে দেখা গেছে, প্রাণী নাই,—বাতাস নাই, তেজ নাই। প্রাণহীন, কেবল পাহাড়। আর কিছু নাই। নদী নাই, ঝরণা নাই, সমুদ্র নাই, গাছ নাই। পাহাড়গুলো কত উঁচু তা পর্যন্ত মাপা গেছে। সর্বোচ্চটা ৬ মাইল, অর্থাৎ তিন ক্রোশ উঁচু।

১৩ লক্ষ ৩১ হাজার পৃথিবী একত্র করলে যা হয়, সূর্যটা তাই। আছে প্রায় ৯৩ কোটি মাইল দূরে। তাই যখন ভাবি তখন আমাকে এত ক্ষুদ্র মনে হয় যে, নিজেকে হাতড়ে পাইনে, বেদনাও থাকে না।

যে কমেটটা উঠ্‌ছে, তার লেজটা ১৪ লক্ষ মাইল লম্বা ৭০ বৎসরে একবার দেখা যায়।

---

৪৫. বিজিতেন্দ্রনাথ বসু মেডিক্যাল কলেজে হেমেন্দ্রকুমার বক্সীর সহাধ্যায়ী।

আমি শ্রীরজনীকান্ত সেন বি. এল্. এখানে ব'সে কত গর্বই না করছি, কত অভিমানই না করছি। কত রাগ, কত ক্রোধ, কত কাণ্ড করছি—মনে হ'লে লজ্জা হয় না?

* * *

আমার যে ক্ষমতাটুকু আছে, তা আপনার ন্যায় সাহিত্য-রসোন্মাদ ব্রাহ্মণদিগের পদধূলির সংস্পর্শে।[৪৬]

* * *

আপনারা কি পড়ছেন? আমি প্রথম ভাবতাম—চড়ক বুঝি; তারপর বইতে দেখি "চরক"। ভারি শক্ত নাকি?

* * *

Average man কি রকম খাইয়ে অর্থাৎ বৃকোদরও কেউ নেই, 'ত্রৈলঙ্গ' স্বামীও (অনাহারী) কেউ নেই!

* * *

সৎপথে থেকে ওকালতি করা বড় কঠিন হ'য়েছে। টাকার লোভ এতো হবে যে, সত্যাসত্য বিচার-ক্ষমতা blunt হ'য়ে heart calous হবে, তখন টাকা হ'তে পারে, অর্থ হবে, তবে তার পায়ে পরমার্থটি রেখে হবে। ইতি মে মতিঃ।

* * *

আমি আবার এ দেশে মানুষ নাকি? এই সকল intelligent giantদের মধ্যে আমি কোন নগণ্য ব্যক্তি!

আমার ছবি আর সংক্ষিপ্ত একটু জীবনী যে দেওয়া হ'য়েছে—'সুপ্রভাতে',[৪৭] দেখে একটু তুষ্ট হ'লাম। কিন্তু আমি কি ওর উপযুক্ত?

* * *

যে টান্‌লে সমস্ত জড়-জগতের টান ব্যর্থ হয়, সেই টেনেছে, বুঝ্‌ছো না? আচ্ছা তা নাই বা হ'ল, কেনই বা রাখ্‌তে চাও? এ কীটকে দিয়ে কি হবে?

* * *

এই আমার মানুষের কাছে নত হবার সময় যায়। আর এই আমার প্রাণের ভগবান্ সমস্ত রাত্রি শিখিয়েছেন।

* * *

তা ভগবান্ আছেন। নইলে কি আজ আর আমাকে জীবিত দেখতে, না কথা কইতে? না হাতে শাঁখা থাক্‌তো? দীন, মলিন বেশে রাজসাহী গিয়ে উপবাস করতে হ'তো না? তোমার কি আর এই শ্রী থাক্‌তো? তাই বলি ভগবান্ আছেন। তিনিই এই ৬/৭ মাস কাল চালালেন—কেমন আশ্চর্য রকমে চালালেন তা তো দেখ্‌লে? ও ত আর মা আমাকে খেতে দিল না। একটু জল দাও ত, দেখি অধঃকরণ হয় কি না?[৪৮]

* * *

আমার মনে পড়ে, যেদিন 'মায়ের দেওয়া মোটা কাপড়' গান লিখে দিলাম,

৪৬. রসসাহিত্যিক পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়কে (১৮৬৬-১৯২৩) উদ্দেশ্য করে লেখা।
৪৭. 'সুপ্রভাত' (মাসিক) : ৪র্থ বর্ষ, ২য় সংখ্যা, ভাদ্র ১৩১৭।
৪৮. স্ত্রী হিরণ্ময়ীর উদ্দেশ্যে।

আর এই কলিকাতার ছেলেরা আগে করে procession বের ক'রে এই গান গাইতে গাইতে গেল, সেদিনের কথা মনে করে আজও চক্ষে জল আসে।[৪৯]

*        *        *

একদিন একজনার কথকতা শুনেছিলাম; সে বল্‌লে যখন সমুদ্র ডিঙাবার question উঠলো, তখন রাম সকলকে ডাক্‌লেন। সকলেই বল্‌লে অত বড় লম্ফ যদি দিতে না পারি, সাগরশায়ী হয়ে যাব—পারবো না—কেবল একটা ছোট বানর বল্‌লে যে, আমার সে ভয় নাই, আমি লাফ দিলে তাক্ হারিয়ে শেষে লঙ্কার ওপিঠে সমুদ্রে গিয়ে পড়ি, সেইটে ভয়। তারপর হনুমান্ বল্‌লে, আমি ঠিক লম্ফ দেব। তাই ব'ল্‌ছিলাম যে, তোমরা করতে পার সব, কেবল There is a tendency of things beings overdone like that little monkey. হেম ত সত্যি সত্যি over-do কর। রাত জাগ।

*        *        *

একজন ব'ল্লে—দেখেছিলাম ব'লে জাত বেঁচে গেছে। কালীঘাটে একটা লোক চা'র পয়সা দিয়ে একটা মেটে গেলাসের এক গেলাস মদ খেলে। সে লোকটা মুসলমান। গেলাসটার যে ধারে মুখ দিয়ে খেলে—দেখে রাখলাম। সে চলে গেলে আমি গেলাসটা ফিরিয়ে ধরে এক গেলাস খেলাম। দেখেছিলাম ব'লে জাতটা বেঁচেছে।

*        *        *

তোমাদের মতন যদি আমার আগেকার মত Loud Logic থাক্‌তো তবে তর্ক করতেম। তোমরা চট্ ক'রে ব'লে ফেল, উত্তর লিখ্‌তে আমার প্রাণান্ত। তখন না পারি তখন ভাবি—

প'ড়েছি পাঠানের হাতে,
খানা খেতে হবে সাথে।

*        *        *

এই গান শুনে রবি ঠাকুর আমাকে তাঁর সাথে দেখা করতে বলেন, আমি দীনেশকে[৫০] সঙ্গে করে রবি ঠাকুরের বাড়ি তারপর দিন সকালবেলা যাই। সেইখানে তিনি আবার ঐ গান শোনেন, শুনে বলেন যে, বহির্জগৎ সম্বন্ধে বেশ হয়েছে, অন্তর্জগৎ সম্বন্ধে আর একটা করুন।[৫১]

---

৪৯. ব্রজেন্দ্রনাথ বক্সী উদ্দেশ্যে লিখিত (১৩১৭, ২১ বৈশাখ)। এই গানটি সম্পর্কে রামেন্দ্রসুন্দর ত্রিবেদী (১৮৬৪-১৯১৯) লিখেছেন : '১৩১২ সালের ভাদ্র মাসে বঙ্গব্যবচ্ছেদ-ঘোষণার কয়েকদিন পরে কর্ণওয়ালিশ স্ট্রীট ধরিয়া কতকগুলি যুবক নগ্নপদে 'মায়ের দেওয়া মোটা কাপড়' গান গাহিয়া যাইতেছিল। এখনও মনে আছে, গান শুনিয়া আমার রোমাঞ্চ উপস্থিত হইয়াছিল।' —'কান্তকবি রজনীকান্ত', নলিনীরঞ্জন পণ্ডিত। ১ম সং, পৃ. ৭৬।

৫০. দীনেশচন্দ্র সেন।

৫১. ১৩১৫ বঙ্গাব্দের ২১ অগ্রহায়ণ রবিবার বঙ্গীয়-সাহিত্য-পরিষদের নতুন গৃহপ্রবেশ (২৪৩/১ আচার্য প্রফুল্লচন্দ্র রোড, কলিকাতা-৬) উপলক্ষে সভায় রজনীকান্ত দুটি গান গেয়েছিলেন—'লক্ষ লক্ষ সৌর জগৎ' ও 'স্তূপীকৃত গগন-রহিত'। রবীন্দ্রনাথ এই সভার সভাপতি ছিলেন। তিনি গান শুনে দীনেশচন্দ্র সেনকে অনুরোধ করেন। কান্তকবিকে তাঁর বাড়িতে নিয়ে যেতে অনুরোধ করেন। গান দুটির জন্য দ্রষ্টব্য পৃ.২২৫-২২৬।

*　　*　　*

আমি যখন পড়ি তখন অরুণ ব'লে একটি ছেলের Private tutor ছিলাম। সে একদিন বল্‌লে—মাষ্টার মশাই! আপনি যদি অনুমতি করেন তবে আপনার সাক্ষাতেই তামাকটা খাই। ওটা খেতে বার বার বাইরে যেতে হয়, পড়ার ব্যাঘাত হয়। আমি ত অবাক্। অরুণের বাড়ি শ্রীরামপুর।

তার (অরুণের) মামা Frst Arts দেবার সময় একটা diagram আঁক্‌তে না পেরে, একটা মানুষ—মাথায় টুপী, দুই হাতে দুইটা football লিখে দিয়েছিল। একটা Guard বল্‌লে, লিখ্‌ছ না কেন, ছবি দাগ্‌ছ কেন? সে বল্‌লে,—লিখ্‌তে পার্‌লে কি আর ছবি দাগি?

Guard—তবে কাগজ দিয়ে উঠে যাও।

সে—এত শীগগির যেতে লজ্জা কর্‌ছে।

Guard—তবে পাশের wingএ গিয়ে ব'স।

সে—যদি এক ছিলিম তামাক পাই।

ও তারই ভাগ্‌নে।

*　　*　　*

Injection দিতে চায় না। আরে পাগল, আমার মাস খানেক থেকে ঐ হচ্ছে, আমার কি একটা মৌতাত হয় না নাকি? সেই মৌতাতী মানুষের আফিমটুকু কেড়ে নিয়ে সর্বনাশ কর্‌তে চাও? দোহাই বাবা, মেরো না বাবা, এটুকু যদি নাও তবে প্রাণটা নাও।[৫২]

*　　*　　*

এত যদি ছিল মনে বাঁশরী বাজালে কেনে? বাবা! এখন যে কদমতলা ব'লে প্রাণ ধায়, তা নিবারণ কে করে বাবা? যখন প্রথম বাঁশী বাজিয়েছিলে তখন ভাবিতে উচিত ছিল। এই আফিমখোরের প্রাণটুকু নিয়ে কি হবে বাবা!

*　　*　　*

সবাই ব্যস্ত হয়, আমি হই নে। কোনও ঔষধে কোনও ফল হ'ল না, এতেও কি বুঝা যায় না যে, মানুষের বাবার হাতে প'ড়েছে, তার উপর মানুষের হাত নেই।

*　　*　　*

আমাকে প্রেম দিয়ে বুঝিয়েছে যে, এ মার নয়, এ কষ্ট নয়,—এ আশীর্বাদ। আমাকে আগুনে পুড়িয়ে আমার ময়লা-মাটি সব উড়িয়ে দিয়ে খাঁটি ক'রে কোলে নেবে,—সে কি সামান্য দয়া!

*　　*　　*

বাঁচ্‌বার জন্যে অনেক অর্থ ব্যয় করা গেল। কিন্তু বিধাতার প্রয়োজন হ'য়েছে, পার্থিব প্রয়োজনে আর আমাকে বেঁধে রাখ্‌বে কে?

---

৫২. Hypodermic Syringe দিয়ে হিরোয়িন (Heroine, a preparation of opium) inject করা হতো। এই ইন্‌জেকশন তাঁর দেহের ওপর নেশার মত প্রভাব বিস্তার করতো। প্রথম দিকে দিনে একবার করে এবং পরে দু'বার করে কবির দেহে এই ইন্‌জেকশন দেওয়া হতো। কবির যন্ত্রণা একটু কমতো যখন তিনি এই ইন্‌জেকশন দেবার পর অজ্ঞানের মতো আচ্ছন্ন হয়ে থাকতেন।

*　*　*

এই সব মেডিকেল কলেজের ছেলেরা[৫৩] আমাকে বাঁচাবার জন্যে, একটু কষ্ট দূর ক'র্‌বার জন্যে, স্বতঃপ্রবৃত্ত হ'য়ে কত যত্ন, কত শুশ্রূষা ক'র্‌ছে। কত লোক কত রকম ক'র্‌ছে; কিন্তু বিধাতার ইচ্ছা যা, তাই ত ফ'ল্‌বে। মানুষে চেষ্টা কর্‌বার অধিকারী, ফল দেয় আর একজন।

*　*　*

I would advise you therefore, to offer my Puja without Sacrifice. Let see, if that would do some good to the family. We have been short-lived. The whole family is ruined so to speak. What good has Sacrifice done to us? Before the mother of all living beings we kill an innocent animal. Does this propitiate the Goddess?

*　*　*

ভগবদ্দর্শনের পূর্বে সাধুর সাক্ষাৎ হয়। আমার তাই হয়েছে।

*　*　*

আমাকে এই আগুনের মধ্যে ফেলে না দিলে খাঁটি হব, কেমন করে? যত (angularities) আছে সব ভেঙ্গে সোজা করে নিচ্ছে; নইলে পাপ নিয়ে, অসরলতা নিয়ে তো সেখানে যাওয়া যায় না।

*　*　*

একেবারে hardened sinner হ'বার আগেই আমার কানে ধ'রে ব'ল্‌ছে, "ও পথে যেও না"—অসময়ে ধরে নি।

দয়াল আমার, আমার অপরাধ মার্জনা কর। মার্জনা কর দয়াল! সকলেই এক্‌লা যায়, আমিও এক্‌লা যাব। চরণে স্থান দিও। তুমি ছাড়া আর কেউ নাই।

*　*　*

আমার মন থেকে পাপ ইচ্ছা, পাপ প্রলোভন এই কষ্টের তাড়নায় দূর হচ্ছে। যখন একেবারে হৃদয় এই সব আবর্জনা থেকে মুক্ত হবে, তখন মার কোলে যাব। তার আর বেশি দিন বাকি নেই।

*　*　*

যাঁর দয়ায় এ পর্যন্ত বেঁচে আছি, তাঁরই দয়ায় কষ্ট পাচ্ছি। নিচ্ছেন, আগুনে দগ্ধ ক'রে পাপের খাদ উড়িয়ে দিয়ে নিচ্ছেন; তা তো মানুষ বোঝে না,—মানুষ ভাবে, কষ্ট দিচ্ছেন।

*　*　*

এখানকার যারা, তাদের এই ৪৫ বৎসর ভজনা ক'রে দেখ্‌লাম। তারা কেউ আমাকে একটু হরিনাম শোনায় না। না পেয়ে নিজেই স্তোত্র লিখি। যখন বড় ব্যথা হয়, তখন বলি,—আর মের না, খুব মেরেছ, এখন তোমার চরণে টেনে নাও, এইখানে পৌঁছিলেই অবশিষ্ট আবর্জনাটুকু দূর হয়ে যাবে।

---

৫৩. বিজিতেন্দ্রনাথ বসু, ইন্দুকুমার ভট্টাচার্য, হেমেন্দ্রনাথ বক্সী প্রমুখ তখন মেডিক্যাল কলেজের ছাত্র ছিলেন। তাঁরা সব সময় কান্তকবির সেবা করতেন।

A fluid of soul smell, mixed with blood, was coming out of the mouth, the whole night. I asked Dr. Connor, he said that it was a re-action of the X-Ray.

*   *   *

বুদ্ধির দোষ অনেক আছে, অনেক হয়েছে। মানুষের কি মতিভ্রম হয় না? হ'লে কি করা যাবে? এ সব ভগবানের কাণ্ড। সুখ-দুঃখ কিছুই মানুষে গ'ড়্‌তে পারে না। তিনিই মতিভ্রম ঘটান, তিনিই অভাবে ফেলেন, তিনিই উদ্ধার করেন। মানুষ কেবল উপলক্ষ মাত্র। আজ আমার জীবনের জন্য হয় ত তিনি এই পরিবারকে সর্বস্বান্ত ক'রে ছাড়্‌বেন। এ কি মানুষে করে? মানুষ কেবল মনে মনে আঁচে, সঙ্কল্প তাঁর দরিদ্রতা তিনি ঘটান—কুমতি, ভ্রান্তি দিয়ে; আবার সম্পদ্‌ দেন সুমতি দিয়ে। নইলে কত চেষ্টা ক'রে লোকে অর্থ করে, এক দিন ডাকাত প'ড়ে সব নিয়ে যায়,—তার পরদিন সে ফকীর। এ কে করায়? আমার যে দোষ তাও আমার পরিহার কর্‌বার সাধ্য নেই, ইচ্ছা ক'র্‌লেও পারি নে; এমনি কর্ম আর অদৃষ্ট।

*   *   *

সত্যনারায়ণ পূজার জন্য একটা টাকা পৃথক ক'রে বেঁধে রাখ। যখন দেবতার কাছে বাক্য দেওয়া হ'য়েছে তখন অবহেলা ক'র না।

*   *   *

এটা ঠিক্‌ জেনেছি যে, যত শাস্তি তত প্রেম। এ তো কষ্ট নয়। সে যে তাঁর কাছে নিতে চায়, তা আগুনের মধ্য দিয়ে, খাদ পুড়িয়ে নির্মল, উজ্জ্বল না ক'র্‌লে কেমন ক'রে সেখানে যাব?

*   *   *

এই যত ক্রিয়া, যত ঔষধ, যত একভাবে থাকা, হঠাৎ বৃদ্ধি হওয়া—এ সমস্তই ঐ মহাদেবের ক্ষেত্র। তাঁরি কাজ। তিনিই মূলাধার। আমার ৮০ বছরের মা ধর্‌ণা দিতে গেল, ব্যাকুল হ'য়ে যে, মরি তো শিবের পায়ে ম'র্‌ব। আমার ছেলে বাঁচ্‌লে—আর কি চাই। আমি নিজে একজন ভগবৎ-বিশ্বাসী। সবই তিনি, এতে আর দ্বিধা-ভাব, তা ভেব' না। বুড়ো মা'র জন্য কষ্ট লাগ্‌ছে। মনে হয়, পুত্রগতপ্রাণা বুঝি নিজের প্রাণ দিয়ে ছেলের প্রাণ দিতে গেল।[৫৪]

*   *   *

এই স্বর্গ, এই পৃথিবীতে স্বর্গ। ঐ মুখে যেন কার আভা প'ড়েছে। ভাই রে তুমিই দেবতা—মানুষের মধ্যে দেবতা।

*   *   *

আর একটা দিন তোদের দেখে যাইরে।

---

৫৪. কবির অজ্ঞাতসারে কবির বৃদ্ধা মা মনোমোহিনী দেবী পুত্রের মঙ্গলার্থে তারকেশ্বরে গিয়ে বাবা তারকেশ্বরের কাছে ধর্না দেন। তিন দিন পরে তিনি স্বপ্নাদিষ্ট ওষুধ পান। কলকাতায় এসে কবিকে সেই ওষুধ খাওয়ানো হয়। কিন্তু ফল কিছুই হয়নি।

*  *  *

আপনি আমাকে বড় মায়াতে ফেলেছেন। আমি ত মর্‌ব, কিন্তু আপনাদের জন্য আমার মর্‌তে ইচ্ছা হয় না।

*  *  *

আমাকে ভগবৎ-প্রসঙ্গ শোনাও। আমাকে কাঁদাও। আমার পাষাণ হৃদয় ফাটাও। প্রাণ পরিষ্কার ক'রে দাও, খাদ উড়াও। আমাকে আর ক'টা দিন বাঁচান্। ভগবান্ আপনার ভাল ক'রবেন।

*  *  *

আমি ব্যস্ত হইনি। এক্‌টা আনন্দ-বাজার লাগিয়েছিলাম, তা'দের উপর মায়াটা যায় না। কি করি, এইজন্য আর ক'টা দিন বেঁচে যেতে চাই।

*  *  *

হা ভগবান্ রে! আমার প্রাণে শান্তি বর্ষণ কর্‌লে। সত্যি কি প্রাণভিক্ষা দেবে দয়াল! সত্যি কি আরো কিছুদিন বাঁচাবে দয়াল? ওরে দয়াল, ওরে করুণাময়, সব পাপের প্রায়শ্চিত্ত হ'লে পিতা তবে এখন কোলে নেবে।

*  *  *

আমার লেখার বেশি আদর ক'র্‌বেন না। আদর কর্‌লে আমার বাঁচ্‌তে ইচ্ছে করে।

*  *  *

হেমেন্দ্র,[৫৫] সুরেন,[৫৬] আমার মৃতদেহের সঙ্গে এক্‌টা হরিসঙ্কীর্তন নিয়ে যেও।

*  *  *

কুমার,[৫৭] কাঙ্গাল ব'লে কত দয়া—কত অনুগ্রহ। দেখ, যেন টাকার অভাবে আমার ঔর্ধ্বদৈহিক ক্রিয়া অঙ্গহীন বা নষ্ট না হয়।

*  *  *

আমি তো এক্‌টা কীটাণুকীট। আমার আবার position কই? আমাব মত কাঙ্গাল, অধম, পাপীকে যা দিলে ঠিক উপযুক্ত হয়, তাই আমাকে দিন।

*  *  *

যে দেশে রবীন্দ্রনাথ, দ্বিজেন্দ্রলাল, প্রমথ চৌধুরীর প্রতিভা উজ্জ্বল হ'য়ে আছে, সেখানে আবার আমরা কে?

*  *  *

যে দিচ্ছে বরাবর সেই দিবে, ভাব কেন? সেই কষ্ট যদি থাকে, তবে তা কি ভাবলে খণ্ডিবে, হিরণ্ময়ি। তাও যে তাঁরি প্রেরিত, তাঁর যদি ইচ্ছা হয় তবে কি তুমি ভাব্‌লে খণ্ডে যাবে? তোমার ভুল। সেখানে তোমার মস্ত ভুল। তা ত হবেই না। যা

৫৫. হেমেন্দ্রনাথ বক্সী। মেডিক্যাল কলেজের ৪র্থ বর্ষের ছাত্র। দিনরাত কবির সঙ্গে থেকে তাঁকে শুশ্রূষা করতেন।

৫৬. সিরাজগঞ্জের প্রসিদ্ধ উকিল কৃষ্ণগোবিন্দ দাশগুপ্তের পুত্র সুরেন্দ্রনাথ দাশগুপ্ত। কবির অন্যতম শুশ্রূষাকারী।

৫৭. দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়।

হবার নয়, তা ভেবে কষ্ট পাও। তা ভেব না। আমার দিন প্রায় ফুরিয়ে এল। আমার অনুভবটা অন্যের অনুভবের চেয়ে একটু প্রবল। তবে যেটা খুব বেশি সম্ভব সেইটে বল্‌তে পারি,—বেদ-বেদান্ত বলা যায় না।

* * *

যাদবকে[৫৮] বল্‌বেন, আমি তাকে কুটুম্ব ক'রে তার উদার চরিত্রের গুণে বড় সুখী হয়েছি। যাদব আর তার স্ত্রী আমাকে আশা দিয়ে যে সব পত্র লেখে, তা পড়লে আমার ম'রতে ইচ্ছে করে না। যাদবকে বল্‌বেন সে আমাকে কুটুম্ব ক'রে তার কোনো সুখ হয় নি, কিন্তু আমার বড় উপকার, বড় সুখ হ'য়েছে।

* * *

আমার একটুখানি প্রতিভা-কণিকার আদর যা বঙ্গদেশ কর্‌লে, তা unprecedented। আমি দীর্ঘকাল পীড়িত হ'য়ে যখন অর্থহীন হ'লাম, তখন আমাকে ধনী সাহিত্যানুরাগীরা বুকে তুলে নিয়ে আমাকে প্রতিপালন কর্‌ছে।[৫৯]

* * *

আমার এত সৌভাগ্য,—আমার ব্যাবাম না হ'লে বুঝ্‌তে পারতাম না। কোন্ পুণ্যে এই অসুখ হ'য়েছিল!

* * *

আমাকে সবাই ভালবাসে, এমন সৌভাগ্য ক'জন কবির হয়। কেউ আমার শত্রু নাই। স্কুলের ছেলেরা আমাকে বড় ভালবেসেছে। আমি তাদের কি দিতে পারি?

ভগবান্, আমার দয়াল! আমার পরম দয়াল, আমার সর্বস্বধন, আমার সর্বনিধি, আদি সর্বনিয়ন্তা, কোল বুঝি পেলাম না, না পেলাম,—তুমি কোলে নিলে, তুমি পায়ে স্থান দিলে, অন্যে কাজ কি? রাজসাহী দরকার কি নাথ? ও আমার কি স্থান! হায় মা, তোমার কোলের চেয়ে কোন্ জিনিস বেশি শীতল হয়? বেশি অমৃতময় হয়। অমৃত দিয়ে ধুয়ে নিয়ো, আর কি আক্ষেপ, দয়াল! আমাকে যদি তুমি না দেখে চলে যাও, বড় বিপন্ন, বড় কষ্টে পতিত হই। মা রে! স্নেহ দিয়ে ভিজাও মা!

* * *

হে ব্রহ্মাণ্ডের অধিপতি! তুমি আমাকে কোলে নাও। তুমি দয়া ক'রে কোলে নাও। প্রভু, চিন্তামণি, আমি কি গিয়ে তোমায় দেখ্‌তে পাব না হরি? তুমি দেখা দেবে না? তবে এ পাপী, অধমের আর উপায় নাই। দয়াময় করুণা-প্রস্রবণ, তোমার কাছে গিয়ে দাঁড়ালে কি আমার দশা দেখে আমাকে মুক্তি দেবে না? আমাকে যে এত যশঃ, এত সম্ভ্রম দিলে,—তবে কেন দিলে? আমি তো চাই নে নাথ! দুঃখ-মুক্তি চাই। দুঃখ

---

৫৮. রাজসাহীর প্রসিদ্ধ জমিদার, কবির সুহৃদ্ এবং বৈবাহিক যাদবচন্দ্র সেন। যাদবচন্দ্রের তৃতীয়া কন্যা গিরীন্দ্রমোহিনীর সঙ্গে কবির জ্যেষ্ঠ পুত্র শচীন্দ্রের বিবাহ হয়। বিবাহ উপলক্ষে বৈবাহিক যাদবচন্দ্র কবির চিকিৎসার জন্য এক হাজার টাকা কবিকে দেন।

৫৯. দীঘাপতিয়ার কুমার শরৎকুমার রায়, কাশীমবাজারের মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী, বিজ্ঞানাচার্য প্রফুল্লচন্দ্র রায়, শ্রীমতী ইন্দুপ্রভা প্রমুখ ব্যক্তিবর্গ বিশেষভাবে আর্থিক সাহায্য করতেন।

যেন আর না পাই। সে দিন কি হবে, দয়াল! কত অশান্ত, কত অধম, কত পাপ-পীড়িত সন্তানকে তুমি আশ্রয় দিয়েছ। আমাকে কোলে নেবে না হরি? দয়াল, এস একবার, দেখাও তোমার ভুবনমোহন মূর্তি। যা দেখ্‌লে পাপ-প্রবৃত্তি থাকে না, যা দেখ্‌লে আর কিছুই দেখ্‌বার পিপাসা থাকে না। জীবনী নিজে লিখ্‌তে চেয়েছিলাম,[৬০] তা জীবনে বের হ'ল না। দয়াল রে! বুড়ো মাকেও দেখো। বড় দুখিনী পত্নী রইল, বড় হতভাগিনী—তোমারি চরণে রেখে যাচ্ছি।

*   *   *

আমি বলি, সে চিন্তাই তোমার বৃথা, সুতরাং অকর্তব্য। যাঁর হাতে জীবন মরণ, তাঁর উপর ষোল-আনা নির্ভর ক'রে, কেবল তাঁর চরণ চিন্তা কর।

১

বাসার কাছে, পরম সুখী দু'জন,
পরম সুখে বাঁধিয়াছিল বাসা;
পীড়িত দেহ, নিরাশাচিত স্বামীটি,
সতীটি তবু ছাড়ে না তার আশা।

২

কত যত্ন কত পরিশ্রমে
সোনার স্বামী উঠিল তার বাঁচি,
শীতল হ'ল পত্নীগত প্রাণটি
সতী বলিত, "এখনো আমি আছি।"

আগে কি জানি, শীতল কথা পাশে
রাখিত তারা এত শীতল বারি।
আমি চাহিলে দিতে বলিত স্বামীটি,
আনিয়া দিত কি আনন্দে নারী।

—'বুগ্‌ণের কৃতজ্ঞতার উপহার।'[৬১]

৬০. রজনীকান্ত আত্মজীবনী লিখতে শুরু করেছিলেন মেডিক্যাল কলেজ হাসপাতালে বসে। কিন্তু শেষ করতে পারেননি। 'নিবেদন' অংশ লেখার পর 'জন্ম ও বংশপরিচয়' কিছুটা লিখেছিলেন। [দ্র. '*প্রতিভা*' (মাসিক), জ্যৈষ্ঠ ১৩১৮। আরও দেখুন এই গ্রন্থের ৩৮৮ পৃষ্ঠা]

৬১. রজনীকান্তের কটেজ-ওয়ার্ডের পাশের ঘরে ছিলেন সস্ত্রীক অসুস্থ রাখালমোহন বন্দ্যোপাধ্যায় (বিদ্যাসাগর মহাশয়ের বোনের পৌত্রী-জামাই)। তাঁর ঘরে ঠাণ্ডা জলের বন্দোবস্ত ছিল। পিপাসার্ত রজনীকান্ত তাঁর ঘর থেকে ঠাণ্ডা জল আনিয়ে পান করতেন। ১৮ ভাদ্র ১৩১৭ এই কবিতাটি রচনা করে তিনি রাখালমোহনের প্রতি কৃতজ্ঞতা জানিয়েছিলেন।

আমাকে আস্ত রাখল' না। কেটে কুটো কুটো করলে। কেন একটু প্রাণ রাখা? এখন যেতে চাই। এই দেহ গেলে ত এত কষ্ট হবে না, হেমেন? দেহ গেলে, কোথাকার ব্যথা-মন বা আত্মা অনুভব করবে? ভাই রে, আমি heart fail ক'রে মরি, একটু শীঘ্রী মরি, তোরা যদি বন্ধু হ'স্ তবে তাই করে দে। না খেয়ে, কি হঠাৎ শ্বাস আট্‌কে মরা—তার চেয়ে ওই ভাল। আর এই জড়কে বাঁচিয়ে কি হবে, ভাই রে? আমাকে শীঘ্র যেতে দে, তারি যে পথ থাকে তাই কর্। অকর্মা ঘোড়াগুলোকে গুলি ক'রে মারে, তাই কর্। আমি বুক পেতে দিচ্ছি। সেখানে একজন আছে, সে আমার নিতান্ত আপনার, তাঁর কাছে চলে যাই।[৬২]

* * *

আমাকে দয়াল ডাকছে, আমি যাচ্ছি।[৬৩]

---

৬২. সমস্ত চিকিৎসা ব্যর্থ হলো। কণ্ঠনালী রুদ্ধ হয়ে এলো। যন্ত্রণায় কাতর কবি হেমেন্দ্রনাথ বক্সীকে উদ্দেশ্য করে লিখেছিলেন।

৬৩. মৃত্যুপথযাত্রী স্বামীকে দেখে কবি-পত্নীর সকাতর জিজ্ঞাসা ছিল—'আমাদের ফেলে তুমি কোথায় যাচ্ছ?' এর উত্তরে কবির শেষ লেখা।

## উইলের খস্‌ড়া

আমি উইল ক'র্‌ব। আমার দরকার আছে। ছেলের মধ্যে নাবালক আছে। কোনও দরকার হ'লে একটি পয়সা খরচ কর্‌তে পার্‌বে না। আমাকে কাগজ এনে দাও। সংক্ষেপে ক'র্‌ব। সমস্ত সম্পত্তির দান-বিক্রয়াদি সর্বপ্রকার হস্তান্তর কর্‌বার ও সর্বপ্রকার সাময়িক ও কায়েমী ও অধীন বন্দোবস্ত করার ক্ষমতা দিয়ে আমার স্ত্রীকে নির্বূঢ় স্বত্ব লিখে দেব। আর ব'ল্‌ব যে, আমার যে সকল দেনা আছে তাহা তিনি ঐ ক্ষমতায় যেরূপে সুবিধা বোধ করেন শোধ করিবেন। জজ সাহেবের অনুমতি লাগিবে না। কোনও ক্রেতা বা বন্দোবস্ত-গ্রহীতা দ্বিধা না করে। আমার স্ত্রীকে Universal legatee স্বরূপ এই উইলের executrix নিযুক্ত ক'রলাম। তিনি প্রোবেট লইয়া দেনাশোধের বন্দোবস্ত করিবেন এবং কন্যাগণের বিবাহের জন্য যে কোনও সম্পত্তি বিক্রয় পর্যন্ত করিতে পারিবেন। আমার বৃদ্ধা মাতার সহিত যদি আমার স্ত্রীর অসদ্ভাব হয়, তবে তিনি জীবদ্দশা পর্যন্ত মাসিক ১০্ দশ টাকা হিসাবে মাসহরা পাইবেন। এই মাসহরা ষ্টেট্ উল্লাপাড়ার অধীন বানিয়াগাতি গ্রামের নিজাংশ যাহা পত্তনি দিয়াছি, ঐ সম্পত্তির উপর charge স্বরূপ গণ্য হইবে। আমার মাতা রাজসাহীতে ও বাড়ীতে রীতিমত বাসের ঘর ও সরকারী চাকর পাইবে। তাহাতে কেহ কোনও আপত্তি করিতে পারিবে না। পৈতৃক যে সকল ক্রিয়াকলাপ আছে, তাহা আর্থিক অবস্থা বিবেচনায় রাখা না-রাখা আমার উক্ত স্ত্রীর সম্পূর্ণ ইচ্ছাধীন। তিনি সাবালক ও নাবালক পুত্রগণের বিদ্যাশিক্ষার জন্য আবশ্যক হইলে যে কোনও সম্পত্তি বিক্রয়াদি—সকল প্রকার বন্দোবস্ত করিতে পারিবেন।

আর আমার স্ত্রী যে ছেলেকে যা দিতে ইচ্ছা করেন, তাই দিয়ে যেতে পারিবেন—দানপত্র লিখে। নইলে মেয়েগুলো উত্তরাধিকারী হয। ছেলেদের না দিয়ে মেয়েদের কখনো দেবে না। সমস্ত সম্পত্তির মালিক তিনি।*

*কলকাতায় আসার পর ডা. বার্ড ২৭ মাঘ ১৩১৬ বুধবার তারিখে অসুস্থ রজনীকান্তকে দেখে বলেছিলেন, গলায় ছিদ্র করে রবারের নল বসিয়ে দিয়ে নিশ্বাস-প্রশ্বাস নেওয়ার ব্যবস্থা করাতে হবে। একথা শুনে পরদিনই অর্থাৎ ২৮ মাঘ স্ত্রী-পুত্র-পরিবারবর্গ ও আত্মীয়-স্বজনদের ডেকে তাঁদের সামনে কবি এই উইল তৈরি করিয়েছিলেন। নিশ্বাস-প্রশ্বাস বন্ধ-হয়ে-আসা কবির তখন লেখার ক্ষমতাও ছিল না, কোনোক্রমে স্বাক্ষর করেছিলেন।

# রজনীকান্তের আত্মজীবনী*

## নিবেদন

আমার হিতাকাঙ্ক্ষী বন্ধুবর্গের ঐকান্তিক আগ্রহ যে আমার জীবনের ঘটনাবলী আমি নিজে লিপিবদ্ধ করিয়া যাই। এ সম্বন্ধে তাঁহাদের একটা বদ্ধমূল ধারণা আছে যে, যে ব্যক্তি কবিতা লিখিতে পারে তাহার জীবনে একটু বৈচিত্র্য, একটু অসামান্যতা, নিতান্তপক্ষে সাধারণের শিক্ষণীয় কিছু বিদ্যমান আছে, যদ্দ্বারা সেই জীবনের ঘটনাসমূহ মনোজ্ঞ, চিত্তাকর্ষক, ও জনসমাজের হিতকর হইতে পারে। আমার নিজের ব্যক্তিগত অভিমত অন্য প্রকার হইলেও আমি এই ক্ষুদ্র অবতরণিকায় তাঁহাদের সহিত বাক্‌যুদ্ধে প্রবৃত্ত হইবার প্রবৃত্তি রাখি না। তর্ক করিবার সময় আমার নাই।

প্রশ্ন এই যে, তবে এই নিষ্ফল ব্যর্থ নগণ্য জীবনী লিপিবদ্ধ করিবার কি প্রয়োজন? স্বর্গীয় কবিবর নবীনচন্দ্র সেন মহাশয় তাঁহার জীবনীর প্রারম্ভে অতি গম্ভীর ভাবে এই প্রশ্নের অবতারণা করিয়া তাহার বিস্তৃত মীমাংসা করিয়া গিয়াছেন। তাঁহার জীবনের ঘটনাবলী এক বিরাট ব্যাপার। সুতরাং তাঁহার কৈফিয়ৎও তদনুরূপ বিস্তৃত। আমার জীবন ক্ষুদ্র, বৈচিত্র্যহীন, নীরস, সুতরাং আমার কৈফিয়ৎ সংক্ষিপ্ত ও সরল।

আমার প্রথম জীবনে উল্লেখযোগ্য ও লোকশিক্ষার অনুকূল ঘটনা অতি বিরল। কিন্তু জীবনের শেষাংশের ভূয়োদর্শন সম্পূর্ণ নিষ্ফল নহে। আমি উৎকট রোগশয্যায় শায়িত। এই অবস্থায় আমি যে সকল মহাপুরুষের সাক্ষাৎকার লাভ করিয়াছি, তাঁহাদিগের নিকটে যে সকল উপদেশ শ্রবণ করিয়াছি, এবং এই জীবন ও মরণের সন্ধিস্থলে দণ্ডায়মান হইয়া, সম্পূর্ণ রূপে অশরণ ও অনন্যগতি হইয়া, মঙ্গলময়ের চরণে একান্ত আশ্রয় লইয়া যে সকল ঘটনা প্রত্যক্ষ করিবার অবসর পাইয়াছি, তাহা লিপিবদ্ধ করিয়া যাইতে পারিলে সাধারণ জনসমাজের কথঞ্চিৎ উপকার সাধিত হইতে পারে, এই বিবেচনায় এই বৃহৎ কার্যে হস্তক্ষেপ করিলাম। এই আমার ক্ষুদ্র কৈফিয়ৎ। আমার মনে হয়, আমি ক্রমেই লোকনিন্দা বা প্রশংসার রাজ্য হইতে অপসৃত হইতেছি; অনুকূল বা প্রতিকূল সমালোচনায় আর আমার উপকার বা অপকার, লাভ বা ক্ষতি, প্রসাদ বা বিরক্তি জন্মিবার সম্ভাবনা নাই।

আরও বিবেচনা করিয়া দেখিলাম যে, আমার এই দীর্ঘকালব্যাপী তীব্র ক্লেশদায়ক ব্যাধির অবস্থা এবং আমার বর্তমান আর্থিক অবস্থার প্রতি দৃষ্টি করিয়া, যে সকল পরদুঃখকাতর মহানুভব বিদ্যোৎসাহী ব্যক্তি আমার চিকিৎসার আনুকূল্য করিয়াছেন ও এখনও করিতেছেন, এবং এই নাতিক্ষুদ্র বিপদসাগরে পতিত অনাথ পরিবারের

*রজনীকান্ত মেডিক্যাল কলেজ হাসপাতালে অসুস্থ অবস্থায় আত্মজীবনী লিখতে শুরু করেন ৪ শ্রাবণ ১৩১৭ বঙ্গাব্দ থেকে। 'নিবেদন' অংশ শেষ করার পর 'জন্ম ও বংশ পরিচয়' অংশটি কিছুটা লেখার পর তাঁর পীড়া অত্যধিক বৃদ্ধি পায়। লেখা আর বেশিদূর অগ্রসর হয়নি। অসমাপ্ত এই কবিজীবনী 'প্রতিভা' মাসিক পত্রের 'জ্যৈষ্ঠ ১৩১৮ (১ম বর্ষ, ২য় সংখ্যা, পৃ. ৬৫ ৭০) সংখ্যায় মুদ্রিত হয়। **চিহ্নিত অংশগুলি কপি থেকে পাঠোদ্ধার করা সম্ভব হয়নি। সুপ্রসিদ্ধ খ্যাতিমান্ প্রাবন্ধিক বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বাংলা ভাষা ও সাহিত্যের অধ্যাপক অনুজপ্রতিম ড. স্বপন বসুর সহায়তায় এটি উদ্ধৃত হলো। ইতিপূর্বে কোনো গ্রন্থে এর সম্পূর্ণ অংশটি সন্নিবেশিত হয়নি।

ভরণপোষণের যাবতীয় ভার নির্বাহ করিতেছেন, তাঁহাদিগের নিকট আমার একান্ত সরল কৃতজ্ঞতা প্রদর্শনের এই উপযুক্ত অবসর। এটি আমার কৈফিয়তের "পুনশ্চ"।

আর একটি কথা না লিখিলে এই ক্ষুদ্র নিবেদন অসম্পূর্ণ থাকিয়া যায়। আমার ডায়েরী নাই, আমি কোনও স্থানে আমার জীবনের কোন ঘটনা লিপিবদ্ধ করি নাই; সুতরাং স্মৃতিশক্তিটাকে মারিয়া পিটিয়া তাহার উদরগহ্বর হইতে আমার 'অতীত' যতটুকু বাহির করিতে পারিলাম, তাহাই লিখিয়া রাখিলাম। ইহাতে মস্তিষ্কের প্রতি একটু নিষ্ঠুর পীড়ন করিতে হইল বটে, কিন্তু কি করিব! এক দিকে বান্ধবদিগের সনির্বন্ধ অনুরোধ, অপর দিকে কঠোর কর্তব্যবোধ।

ডায়েরী না থাকায় আমার জীবনীর অনেক স্থানে অসম্পূর্ণতা, অঙ্গহীনতা, ও অসামঞ্জস্য পরিলক্ষিত হইতে পারে; কিন্তু এই অকিঞ্চিৎকর জীবনে এমন কোনও ঘটনাই ঘটে নাই, যাহার সন বা তারিখ না গণিলে, পাঠকগণের মনে কোনও অভাববোধের সঞ্চার হইতে পারে। এ জীবনে কোনও পাণিপথের যুদ্ধ বা চৈতন্য দেবের গৃহত্যাগের মত বিশেষ ঘটনার সমাবেশ হয় নাই, যাহাতে জনমণ্ডলী স্তম্ভিত ও চকিত হইয়া মুগ্ধচিত্তে বিস্ফারিতনেত্রে চাহিয়া থাকিতে পারে; অথবা কোনও জীবনীসংগ্রাহক কোনও আখ্যানাংশবিশেষের সময় বা স্থান নির্ধারণের নিমিত্ত অতিমাত্র ব্যগ্র বা উৎসুক হইতে পারেন। সুতরাং আমার ব্যাধিক্ষীণা ও বেত্রাঘাতপীড়িতা বলহীনা স্মৃতিশক্তিটুকু যদি কোনও স্থানে একটু আধটু কর্তব্যস্খলনের পরিচয় প্রদান করে, তাহাতে পাঠকবর্গের মনঃক্ষুণ্ণ হইবার কোনও কারণ থাকিবে না।

প্রথমে যখন "নিবেদন" বলিয়া স্বস্তিবচন করিয়াছি, আর এই কৈফিয়ৎটি ক্ষুদ্রকলেবর হইবে বলিয়া পাঠকগণকে আশ্বাস দিয়াছি, তখন 'ইতি' দেওয়াই কর্তব্য। সিদ্ধিদাতার নাম স্মরণ করিয়া এই ঘোর দায়িত্বপূর্ণ কার্যে হস্তক্ষেপ করিলাম, শেষ করিয়া যাইতে পারিব কি না, তাহা সর্বজ্ঞ সর্বান্তর্যামী ভিন্ন অন্য কেহ বলিতে পারে না। তাঁহার ইচ্ছায় যদি লেখনীসঞ্চালনের দৈহিক শক্তি ও ঘটনাগুলি যথাযথরূপে লিপিবদ্ধ করিবার মানসিক ক্ষমতা শেষ পর্যন্ত রক্ষিত হয়, তবে সফলকাম হইব। নচেৎ মনের বাসনা মনেই রহিয়া যাইবে। ইতি

শ্রীরজনীকান্ত সেন গুপ্তস্য।
মেডিকেল কলেজ হাসপাতাল
কটেজ নং ১২। কলিকাতা
৪ শ্রাবণ। ১৩১৭।
নমঃ শ্রীভগবতে বাসুদেবায়।

## জন্ম ও বংশ-পরিচয়

পাবনা জেলার অন্তর্বর্তী সিরাজগঞ্জ মহকুমায় ভাঙ্গাবাড়ি নামে একখানি ক্ষুদ্র পল্লী আছে। বাঙ্গালা ১২৭২ সালের ১৭ই শ্রাবণ বুধবার পূর্বফল্গুনী নক্ষত্রে ঐ ভাঙ্গাবাড়ি গ্রামে আমার জন্ম হয়। আমার পিতা স্বর্গীয় গুরুপ্রসাদ সেন গুপ্ত মহাশয় তখন কাটোয়ার মুনসেফ, এবং আমার জ্যেষ্ঠতাত স্বর্গগত গোবিন্দনাথ সেন মহাশয় তখন রাজসাহীর খ্যাতনামা যশস্বী উকিল ছিলেন। আমার পিতৃদেব ও পিতৃজ্যেষ্ঠ বাল্যকালে রাজসাহীতে

তাঁহাদিগের মাতুলপুত্র রামচন্দ্র সেন মহাশয়ের বাসায় অবস্থিতিকালে, উপাধান-অভাবে একখানি ইষ্টকে চাদর জড়াইয়া তদ্দারা উপাধানের কার্য সম্পন্ন করিয়া ও সপ্তাহের মধ্যে এক দিন অল্পমাত্রায় কিঞ্চিৎ শ্বেত গব্য রসের আস্বাদন পাইয়া সাতিশয় ক্লেশে বিদ্যাভ্যাস করিয়া থাকিলেও, আমি সঙ্গতিপন্ন পরিবারমধ্যেই জন্মগ্রহণ করিয়াছিলাম। পিতৃদেবের মুখে শুনিয়াছি, তাঁহারা উভয় ভ্রাতা বাল্যকালে নিদারুণ কঠোর দারিদ্র্যের ক্রোড়ে প্রতিপালিত হইয়াই অক্লান্ত অধ্যবসায়বলে তাঁহাদিগের আর্থিক ও বৈষয়িক ব্যাপারে অদ্ভুত যুগান্তর ঘটাইয়াছিলেন। উভয় ভ্রাতা আজীবন একান্নবর্তী থাকিয়া প্রচুর অর্থোপার্জন করেন; পিতৃমাতৃশ্রাদ্ধে ৩/৪ বার দানসাগর করিয়াছিলেন। রাজসাহীর বাসায় বহু পাঠার্থী ও উমেদার প্রতিপালিত হইত। উভয়েই অন্নবিতরণে ও বিপন্নের সাহায্যে অর্থদান করিতে মুক্তহস্ত ছিলেন। ধর্মপ্রবণতা, ঈশ্বরনিষ্ঠা, দুঃস্থের প্রতি করুণা ও দান, ইহার উপর অসামান্য প্রতিভা, এই সমস্ত দুর্লভ গুণে উভয় ভ্রাতাকে ভগবান্ ভূষিত করিয়াছিলেন; এবং অল্প দিনেই তাঁহারা এমন যশস্বী হইয়াছিলেন যে, রাজসাহী ও পাবনা "গোবিন্দনাথ গুরুপ্রসাদ ময়" হইয়াছিল। এখনও লোকে বলে, "গোবিন্দ সেনের ভাঙ্গাবাড়ি।"

যতদিন মানুষের সুদিন থাকে, সে যাহাতে হাত দেয় তাহাই সোনা হয়। গোবিন্দনাথের যখন অভ্যুদয় আরম্ভ হইল তখন দেখা গেল, গোবিন্দনাথকে মোকর্দমা দিলে তাহাতে জয়লাভ একপ্রকার অবশ্যম্ভাবী। তখন উর্দু ভাষায় আদালতের কার্য চলিত; উর্দুতে গোবিন্দনাথ মূর্তিমান্! গোবিন্দনাথের বক্তৃতা রসময়ী ও মনোহারিণী, যুক্তি ও তর্ক অখণ্ডনীয়। গোবিন্দনাথের প্রতিভা ও তেজঃস্বিতা সম্বন্ধে আমি প্রাচীনদিগের নিকট যে ২/৪টি গল্প শুনিয়াছি, তাহা কৌতুকাবহ ও শিক্ষাপ্রদ; সেগুলি সংক্ষেপে বিবৃত করিলে বোধ হয় অপ্রাসঙ্গিক হইবে না। তাহা পরে বলিতেছি। আমার পিতার জ্যেষ্ঠানুবর্তিতার দৃষ্টান্ত আমার জীবনের এক উল্লেখযোগ্য ঘটনা। আমি যে বৎসর বি. এ. তৃতীয় বার্ষিক শ্রেণীতে পড়ি, সেই বার (১২৯২ সনে) পিতৃদেবের ও জ্যেষ্ঠতাতের অভাব হয়; সুতরাং তাঁহাদের জীবনের শেষ ভাগের সমস্ত ঘটনাই আমার জ্ঞানগোচরে সংঘটিত হইয়াছে। আমি নিজে প্রত্যক্ষ করিয়াছি আমার পিতা কিছু স্থির ধীর গম্ভীর প্রকৃতির লোক ছিলেন। অনেক সময়ে দেখা গিয়াছে কোনও প্রশ্ন উপস্থিত হইলে বলিতেন, "রো'স, বিবেচনা করিয়া দেখি।" পিতৃজ্যেষ্ঠের প্রকৃতিতে তেজঃস্বিতা অহঙ্কার, হঠকারিতা বহুল পরিমাণে লক্ষিত হইত। এক জন কোমল, নম্র, 'মাটির মানুষ'; এক জন উদ্ধত, মানোন্নত, গর্বী। এই দুই বিভিন্ন প্রকৃতি "আজন্মপরিবর্ধিত সখ্যে" মিলিয়া মিশিয়া, কোমল ও কঠোর, বিনয় ও গর্ব, গম্ভীরতা ও ঔদ্ধত্য কেমন করিয়া নির্বিরোধে ও স্বচ্ছন্দে একত্র বাস করিতে পারে, তাহার উজ্জ্বল ও মনোহর দৃষ্টান্ত রাখিয়া গিয়াছে। কি কোমল প্রগাঢ় ভ্রাতৃপ্রেমে উভয়ে আজীবন বদ্ধ হইয়াছিলেন তাহা দেখাইতে হইলে, এই দুই প্রকৃতির ভেদস্থান আরও একটু স্পষ্ট করিয়া বুঝাইয়া বলা কর্তব্য হইবে; কারণ দুইটি প্রকৃতির ব্যবধান যত বৃহৎ, তাহাদিগের সর্বাঙ্গীণ মিলন তত মনোহর।

প্রথম প্রভেদ, ধর্মবিশ্বাস। আমরা শাক্ত পরিবার। বাড়িতে মহাসমারোহে দুর্গোৎসব হইত, তাহাতে প্রচুর ছাগবলির ব্যবস্থা ছিল। পূজা এখনও আছে; কিন্তু সে

প্রাণহীন পূজায় জগন্মাতার আবির্ভাব হয়, ইহা আমার বিশ্বাস নাই। যাহা হউক, বাবা কাল্‌না কাটোয়া অঞ্চলে যখন মুনসেফ ছিলেন, তখন বহু পরিমাণে বৈষ্ণব শাস্ত্রের অনুশীলন করেন। কৃষ্ণলীলার কীর্তন শ্রবণ, বিদ্যাপতি, চণ্ডীদাস, প্রভৃতি মহাজনগণের সরল পদাবলী অধ্যয়ন ও নিষ্ঠাবান প্রেমিক বৈষ্ণব চূড়ামণিগণের সুখসংসর্গ, সমস্ত মিলিত হইয়া আমার পিতাকে অন্তরে অন্তরে বৈষ্ণব করিয়া ফেলিল। বাবা দুর্গোৎসবের 'বলিদান' দাঁড়াইয়া দেখেন বটে, কিন্তু নয়নতারকার অভ্যন্তরে তখন আর মন নাই, চিত্ত ভগবান্ শ্রীকৃষ্ণের চরণে রাখিয়া জ্যেষ্ঠের আদেশে শূন্য নয়নে 'বলি' দর্শন করিতেছেন। প্রতিমার সম্মুখে 'মা মা' বলিয়া আত্মহারা হইয়া প্রণাম করিতেছেন, দেখিতেছেন 'শক্তিময়ী রাধিকা'। নিতান্ত অনিচ্ছায়, জ্যেষ্ঠের বিরক্তি ও অশান্তি উৎপাদনের ভয়ে, প্রসাদী মাংস ভোজন করিতেন; বৃথা মাংস কখনও ভোজন করিতেন না। একদিন আমাকে বলিয়াছিলেন, "দাদা কি করেন, কি ভাবেন বোঝাও যায় না, তর্কও করা যায় না; নিরুপায় হইয়াছি!"

অন্তরের গূঢ়তম প্রদেশে বৈষ্ণব ধর্ম তাহার আসন দৃঢ় প্রতিষ্ঠিত করিল; তাহার ফলে ব্রজবুলি ভাষায় পিতৃদেব 'পদচিন্তামণিমালা' নামক কৃষ্ণলীলা সম্বন্ধীয় সুবৃহৎ গ্রন্থ রচনা করিলেন। ঐ গ্রন্থপরিচয়ের ভূমিকায় স্বর্গীয় মদনগোপাল গোস্বামী মহাশয় লিখিয়াছেন "প্রসাদ কবিকে (বাবা, গুরুপ্রসাদের স্থলে 'প্রসাদ কহে', 'প্রসাদ ভণে' লিখিয়াছেন) বিদ্যাপতি চণ্ডীদাস প্রভৃতি মহাজনগণের সহোদর বলিলে অত্যুক্তি হইবে না।"

এই সুবৃহৎ কীর্তনগ্রন্থ রাজসাহী তমোঘ্ন যন্ত্রালয়ে মুদ্রিত হইলে[১], বড় আহ্লাদ করিয়া বাবা একখানি বই হাতে করিয়া তাঁহার দাদাকে দেখাইতে গেলেন। জ্যেষ্ঠতাত ৩/৪ দিন ক্রমাগত ঐ পদাবলী শ্রবণ করিয়া পরিশেষে কহিলেন, "গুরু, বই তো ভালই হইয়াছে, কিন্তু মায়ের নাম নাই, উহা অগ্রাহ্য।" ইহা শুনিয়া পিতৃদেব ঐ ব্রজবুলিতেই "সতীবিলাপ" নামে সতীর জন্ম হইতে দক্ষযজ্ঞ ভঙ্গ পর্যন্ত আর একখানি কীর্তনগ্রন্থ লিখিয়া রাখিয়া গিয়াছেন। আমার পিতার নিজহস্তে লিখিত পাণ্ডুলিপিখানি মুদ্রিত করিবার অভিপ্রায়ে রাজসাহীর প্রথিতনামা উকীল অগ্রজকল্প সাহিত্যিক শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্র মহাশয়কে দেখিতে দিয়াছিলাম। তখন তিনি ভাড়াটিয়া বাসায় বাস করিতেন। ১৩০৪ সালের ৩০শে জ্যৈষ্ঠ তারিখের ভূমিকম্পে অক্ষয় দাদার দালান পড়িয়া বহু দ্রব্য নষ্ট হয়, তৎসঙ্গে ঐ পাণ্ডুলিপিখানিও নষ্ট হইয়া যায়। সৌভাগ্যক্রমে নাটোরের উকীল বন্ধুবর শ্রীযুক্ত জগদীশ্বর রায় মহাশয়ের নিকট ঐ পাণ্ডুলিপির একখানি নকল আছে, তাহা তাঁহারই উদ্যোগে শীঘ্র প্রকাশিত হইবে।[২] তিনি সেখানি আমার হস্তে দিতে অনিচ্ছুক; বলেন "তোমার কাছার ঠিক নাই, কখনও সম্মুখে কখনও পেছনে যায়, তোমার কাছে দিলে তুমি হারাইয়া ফেলিবে।"

জ্যেষ্ঠের জীবদ্দশাতেই এই পুস্তকের পাণ্ডুলিপি শেষ হয় এবং এই "সতীবিলাপ" পাঠ করিয়া "কৃষ্ণলীলা" প্রণয়নের অপরাধ জ্যেষ্ঠতাত ক্ষমা করিয়াছিলেন, এরূপ পিতৃদেবের নিকট শুনিয়াছি।

---

১. ১২৮৩ বঙ্গাব্দের বৈশাখ মাসে 'পদচিন্তামণিমালা' প্রকাশিত হয়।

২. দ্র. 'প্রবাসী', শ্রাবণ ১৩১৮ ('একখানি অপ্রকাশিত কাব্য'—শ্রীজগদীশ্বর রায়)।

দ্বিতীয় প্রভেদ, সাংসারিক বিষয়ে। আমার পিতা সদ্ব্যয়ী ও পরিমিতব্যয়ী ছিলেন। জ্যেষ্ঠতাতের কোনই হিসাব ছিল না। এমন কি লোকের তুষ্টির জন্য তিনি ইচ্ছা করিয়া ব্যয়বাহুল্য করিতেন। আমাদিগের গ্রামে ব্রজনাথ চক্রবর্তী, হারাধন চক্রবর্তী, ভুবনেশ্বর বিশারদ, দেবেশ্বর চক্রবর্তী প্রভৃতি স্বনামধন্য বৃকোদররূপী ব্রাহ্মণ জন্ম গ্রহণ করিয়াছিলেন। তাঁহারা কেহ আধ মণ দুধের পায়স খাইতে পারিতেন ও পরিপূর্ণ ভোজনের পরে কেহ ৭০ খানা জিলিপি, কেহ ১৫০ টা পানতুয়া, কেহ ৯০টা রসগোল্লা অবলীলাক্রমে গলাধঃকরণ করিতেন। তাঁহাদিগকে ভোজন করাইয়া জ্যেষ্ঠতাত কেবল ভোজন-কৌতুক দেখিতেন. এবং পূজার ছুটির এক মাস মধ্যেই সঞ্চিত সমস্ত অর্থ আকারভেদে ব্রাহ্মণগণের উদরগহ্বরে প্রবেশ লাভ পূর্বক অন্তর্হিত হইত; তাহা আর খুঁজিয়া পাওয়া যাইত না।

পিতৃদেব ব্রাহ্মণ ভোজনের বিরোধী ছিলেন না, কখনও কোনও আপত্তি করেন নাই, কিন্তু শুধু নাম করিবার জন্য ইহার অতিরেক অংশটুকু অন্তরে অন্তরে পছন্দ করিতেন না। তথাপি "আজ্ঞা গুরুণাং হ্যবিচারণীয়া" এই পুরাতন নীতিবাক্যের মর্যাদা রক্ষা করিয়া জীবনে কখনও অগ্রজের প্রতিবাদ করেন নাই।

জ্যেষ্ঠের সমক্ষে পিতৃদেব চেয়ারে বা তাঁহার আসন অপেক্ষা উচ্চ আসনে কখনও উপবেশন করেন নাই। জ্যেষ্ঠের আহ্বানে আজ্ঞাকারী ভৃত্যের ন্যায় সম্মুখে দাঁড়াইয়া আদেশের অপেক্ষা করিতেন, ইহা আমি স্বয়ং প্রত্যক্ষ করিয়াছি।

রাজসাহীতে যখন উভয় ভ্রাতা উইল করেন, তখন জ্যেষ্ঠ তাতের তিন পুত্র ও আমরা দুই সহোদর বর্তমান ছিলাম। জ্যেষ্ঠতাত বলেন, "সম্পত্তির সমান দুই অংশ হইবে। এক ভাগ আমার ছেলেরা, আর এক ভাগ গুরুর ছেলেরা পাইবে।" পিতৃদেব তাহাতে এই আপত্তি করেন যে, উভয় ভ্রাতার পাঁচ পুত্র, পাঁচ সহোদরের ন্যায় সম্পত্তি পাঁচ অংশে বিভক্ত হইবে। তদনুসারেই উইল সম্পাদিত হইল।

কিন্তু অদৃষ্টের কি নির্মম পরিহাস! যে সাধু উদ্দেশ্যে ক্ষুদ্র সম্পত্তিটুকু পাঁচ খণ্ড করা হইল, তাহা সফল হইল না, ইহা তাঁহারা নিজ জীবনেই প্রত্যক্ষ করিয়া গেলেন। সে সকল পারিবারিক দুর্ঘটনা অত্যন্ত শোকাবহ। জ্যেষ্ঠতাতের জ্যেষ্ঠ পুত্র স্বর্গীয় বরদাগোবিন্দ সেন, বি. এল্. পাশ করিয়া রাজসাহীতে পিতার স্থানে সুপ্রতিষ্ঠিত হইলেন। দ্বিতীয় পুত্র স্বর্গীয় কালীকুমার সেনও এম্. এ. বি. এল্. হইয়া রাজসাহীতে ওকালতী আরম্ভ করিলেন। পিতৃদেব তখন বরিশালের সবজজ। বরদাগোবিন্দ অত্যন্ত তেজস্বী ও আইনজ্ঞ উকীল বলিয়া অল্পদিন মধ্যেই প্রভূত যশঃ ও অর্থ উপার্জ্জন করিতে লাগিলেন। ইহা দেখিয়া জ্যেষ্ঠতাত বিষয়কর্ম বরদাগোবিন্দের হস্তে ন্যস্ত করিয়া নির্ব্বিবাদে ধর্মানুশীলন মানসে রাজসাহী পরিত্যাগ পূর্বক বাড়ি চলিয়া গেলেন। ইহার কিছু দিন পর পিতৃদেব কৃষ্ণনগরে বদলি হন, এবং উৎকট উদরাময় ও বাতরোগে তাঁহার স্বাস্থ্য ভঙ্গ হয়। তিনি ছুটি লইয়া রাজসাহী যাওয়ার পর বরদাগোবিন্দ ও কালীকুমার কহিলেন, "ঠাকুরকাকা, আমরা দু ভাই কৃতী হইয়াছি, আর চিন্তা কি? আপনি এই স্বাস্থ্য লইয়া চাকরি করিলে আপনার জীবনের আশঙ্কা আছে, আপনি অবসর গ্রহণ করুন।" পিতৃদেব তদনুসারে পেনসন লইলেন। এই ঘটনা ১২৮১ কি ১২৮২ সালে সংঘটিত হইল, তখন আমার বয়স কিঞ্চিন্ন্যূনাধিক ১০ বৎসর হইবে।

এই সময় হইতেই এই সম্ভ্রান্ত, যশস্বী, ও সুখী পরিবারের উন্নতি রোধ হইয়া সর্বপ্রকারে অধঃপতনের সূত্রপাত হইল। শ্রীহর্ষচরিতে পড়িয়াছিলাম—

"নিয়াতাবধায় পুংসাং প্রথমং সুখমুপরি দারুণং দুঃখং
কৃত্বালোকং তরলা তড়িদিব বজ্রং নিপাতয়তি।"

চঞ্চলা বিদ্যুৎ যেমন মুহূর্তমাত্র আলোক প্রদান করিয়া বজ্র নিক্ষেপ করে, নিয়তিও তদ্রূপ প্রথমে কিঞ্চিৎ সুখের বিধান করিয়া দারুণ দুঃখে নিপাতিত করিয়া থাকে।

আমাদিগেরও তাহাই হইল। কিন্তু সে অসামান্য শোককাহিনী বিস্তার করিয়া বলিবার কোনও প্রয়োজন হইবে না। অকস্মাৎ বরদাগোবিন্দ ও কালীকুমারেব এক দিনে মৃত্যু হইল।[৩] আমার পিতা তখন রাজসাহীতে। তাঁহার স্নেহভরা বুকে মাথা রাখিয়া ২৪ ঘণ্টার মধ্যে দুই ভ্রাতা ধরাধাম পরিত্যাগ করিল। সহরের সমস্ত লোক তাঁহাদিগের জন্য অশ্রু-বর্ষণ করিল। পিতৃদেব পুত্রহীনের ন্যায় হৃদয়ভেদী বিলাপ করিয়া কহিলেন, "এই জন্যই কি তোরা আমাকে পেনসন লওয়াইলি?"

সমস্ত পরিবার শোকাচ্ছন্ন হইল। কেবল এ সংবাদ পাইয়া অশ্রু বর্ষণ করেন নাই এক জন; তিনি মহাপুরুষ গোবিন্দনাথ। শুনিলাম, বৃদ্ধকে যখন গ্রামবাসীরা এই নিদারুণ শোকসংবাদ প্রদান করে, তখন বৃদ্ধ কেবল "দুর্গা দুর্গা" বলিয়া চণ্ডীমণ্ডপের বারান্দায় চণ্ডীর বেদীতে এক প্রণাম করিলেন। তাহার পর যত দিন জীবিত ছিলেন, তাঁহার আর পুত্রশোকজন্য কোনও ভাবান্তর পরিলক্ষিত হয় নাই। কেবল ভগবান্ তাঁহার অভ্যুদয়কালের সেই তেজোগর্ব ও প্রতিভার প্রখরতা হরণ করিয়াছিলেন; তদ্ভিন্ন, সেই অশীতিবর্ষবয়স্ক গোবিন্দনাথ অন্য সর্বপ্রকারেই গোবিন্দনাথ ছিলেন। এইটুকুই গোবিন্দনাথের বিশেষত্ব।

"ছিদ্রেষনর্থা বহুলীভবন্তি।" পারিবারিক দুর্ঘটনার শেষ এই খানেই হইল না। বরদাগোবিন্দের একমাত্র পুত্র কালীপদ সেন যকৃৎপ্লীহাসংযুক্ত জ্বরে দীর্ঘকাল ক্লেশ ভোগ করিয়া বৈদ্যনাথে একাদশ বর্ষে পরলোক গমন করিল। এবং আমার কনিষ্ঠ ভ্রাতা জানকীকান্ত কুক্কুরদংশনফলে জলাতঙ্ক হইয়া দশম বর্ষে মাতৃক্রোড়ে প্রাণ ত্যাগ কবিল। কালীপদের অল্প বয়সেই অত্যন্ত প্রবেশিকা বুদ্ধির পরিচয় পাওয়া গিয়াছিল। জানকীকান্তের মেধাও বালকের ভবিষ্যৎজীবনের উন্নতি স্পষ্টরূপে সূচিত করিয়াছিল। কিন্তু সে সকল অতীত কাহিনী সবিস্তারে অনুশীলন সম্পূর্ণ নিষ্ফল ও অপ্রাসঙ্গিক।

তৎকালে যাঁহারা এই বৃহৎ পরিবারের সুখদুঃখের ভার গ্রহণ করিয়া মাভৈঃরবে আশ্বাস দিয়াছিলেন, তাঁহাদিগের তিরোভাবের পর কালীপদ ও জানকীর মৃত্যুতে আমাদিগের ভবিষ্যৎও মেঘাচ্ছন্ন হইল। কালীপদের চিকিৎসায় বহু অর্থব্যয় হইয়াছিল; যাহা অবশিষ্ট ছিল তাহা রাজসাহীর * * কাঁইয়ার কুঠিতে আমার পিতা ও জ্যেষ্ঠতাত আমানত রাখিয়াছিলেন। কুঠি দেউলিয়া পড়িয়া গেল। * * * * জ্যেষ্ঠতাত পুটিয়া চার আনির রাজা পরেশনারায়ণ রায়ের বেতনভোগী উকিল ছিলেন, এবং রাজার একটি বাসায় থাকিয়াই ওকালতী করিতেন। রাজার মৃত্যুর পর, যাহারা সুসময়ে গোবিন্দনাথের অনুগ্রহাকাঙ্ক্ষী ছিলেন ও প্রভূত উপকার প্রাপ্ত হইয়াছিলেন, তাহাদিগেরই চক্রান্তে ও

৩. ১২৮৪ (১৮৭৮ খ্রী) বঙ্গাব্দে কলেরা রোগে জ্যেষ্ঠ বরদাগোবিন্দের মৃত্যুর দিনে সেই রাত্রিতেই কনিষ্ঠ কালীকুমার হৃদযন্ত্রের ক্রিয়া বন্ধ হয়ে মারা যান।

কুপরামর্শে আমাদের বাসাটি ছাড়িতে হইল। তখন রহিল একটি ভাড়াটিয়া বাসা, পিতৃদেবের পেনসনের কয়েকটি টাকা, ও ক্ষুদ্র সম্পত্তির ক্ষুদ্র আয়। যাঁহারা উপার্জন ও ব্যয়ের হিসাব জীবনে করেন নাই, দারিদ্র্য এবং অর্থহীনতা যাঁহাদিগের বাল্যজীবনে একবারমাত্র চকিতদর্শন দিয়া অন্তর্হিত হইয়াছিল, যাঁহারা পরের দুঃখ দুর্দশা দেখিয়া অকাতরে দান করিযাছেন, তাঁহারাই আবার জরাগ্রস্ত হইয়া অসচ্ছলতা ও দারিদ্র্যের মুখ দর্শন করিলেন। গগনে উল্কাপাতের ন্যায় যেন মুহূর্তের মধ্যে উত্থান-পতন-লয় সংঘটিত হইল। তখন মন্দভাগ্য পিতৃজ্যেষ্ঠের একমাত্র পুত্র উমাশঙ্কর ও আমার পিতার আমি মাত্র সম্বল। উমাশঙ্কর বাড়ি বসিয়া সম্পত্তির তদ্বির করে, আমি রাজসাহীতে পিতার নিকট থাকিয়া অধ্যয়ন করি।

আমি যে বার এফ্. এ. পাশ করিয়া বি. এ. তৃতীয় বার্ষিক শ্রেণীতে উঠিলাম, সেই বৎসর রাজসাহীতে পুনরায় স্বাস্থ্যভঙ্গ হইল। পূজার সময় বাড়ি গিয়া দেখিলাম, জ্যেষ্ঠতাতেরও জ্বর ও উদরাময়ে জীবনসংশয়। আমাদিগের দেশে যত উৎকৃষ্ট চিকিৎসা হইতে পারে, হইল, চিকিৎসা ও শুশ্রূষার ফলে পিতৃজ্যেষ্ঠ একটু আরোগ্যের পথে দাঁড়াইলেন। কিন্তু পিতৃদেবের শরীর ক্রমেই ভাঙ্গিয়া পড়িতে লাগিল। তিনি সেই নিদারুণ জ্বরের তাড়নায় ক্রমেই অবসন্ন হইতে লাগিলেন। পরিশেষে যখন তাঁহার আসন্নকাল উপস্থিত হইল, তখন পুনঃ পুনঃ হরিধ্বনি করিতে করিতে তাঁহাকে বাহিরে আনিলাম। পিতৃজ্যেষ্ঠ অন্য ঘরে ছিলেন। তিনি বলিলেন, "কি? গুরু গেল? আমার বাল্যসখা গেল? আমার চিরজীবনের সাথী গেল? আমার অমন ভাই গেল? তবে আর আমি বাঁচিব না।"

ভবিষ্যৎবাণীর ন্যায় এই কাতরোক্তি সফল হইল। গোবিন্দনাথ সেই রাত্রিতে শয্যাগত হইলেন, আর উঠিলেন না। পিতৃদেবের স্বর্গারোহণের একবিংশতি দিবস পরে জ্যেষ্ঠতাত স্বর্গধামে প্রস্থান করিলেন।

* * এই পরিবারেব দিবার মহিমান্বিত রবি ও নিশার স্নিগ্ধকরোজ্জ্বল চন্দ্র ১২৯২ সালের ফাল্গুন মাসে চিরকালের নিমিত্ত অস্তমিত হইল। যে অন্ধকারে ডুবাইয়া গেল, আজিও তাহা কাটে নাই।

জ্যেষ্ঠতাতের যখন অপ্রতিহত উন্নতিব কাল, যখন "গোবিন্দ সেনী পড়তা" প্রবাদ উঠিয়াছিল, সেই সময়ে তাঁহার প্রতিভার যে সকল উজ্জ্বল দৃষ্টান্ত পাওয়া গিয়াছে, তাহার দুই একটি উল্লেখ করিবার লোভ কোন মতে সম্বরণ করিতে পারিতেছি না। এ অধ্যায় অতিমাত্র দীর্ঘ বলিয়া মনে হইতেছে, কিন্তু যে বেগে চলিয়াছি, তাহাতে কত অতিক্রম করিলাম তাহা অধিগম করিতে পারিতেছি না। পীড়ার অবস্থা আমি নিজে যতটুকু বুঝি, তাহাতে অতি সত্বর এই কর্তব্যকার্যের একটা ব্যবস্থা করিয়া "যদক্ষরং পরিভ্রষ্টং মাত্রাহীনঞ্চ যদ্ভবেৎ" বলিয়া ইহার পরিসমাপ্তি করাই কর্তব্য। কিন্তু আমার জীবনে যে সকল ঘটনা শৈশব হইতে দৃঢ় রেখাপাত করিয়াছিল, তাহাদের উল্লেখ আমাকে করিতেই হইবে। যদি পাঠকের ধৈর্যের প্রতি একটু নির্দেয় পীড়ন হয়, আমি নাচার। * * *

———

# রজনীকান্ত-স্মৃতি

## প্রফুল্লচন্দ্র রায়

"মায়ের দেওয়া মোটা কাপড় মাথায় তুলে নে রে ভাই" এই উন্মাদক ধ্বনি প্রথমে যে দিন আমার কানে প্রবেশ করিল, সেইদিন হইতেই গীতরচয়িতার সঙ্গে পরিচিত হইবার ইচ্ছা মনোমধ্যে প্রবল হইয়া উঠিল। পরে রাজসাহী সাহিত্য সম্মিলন উপলক্ষে[১] রজনীকান্তের সহিত প্রথম চাক্ষুষ পরিচয়ের সুবিধা হইয়াছিল। তখন হইতেই তাঁহার চিত্র আমার মানস-পটে অঙ্কিত হইয়া গেল। তাঁহার অমায়িকতা ও প্রফুল্লতা আমাকে মুগ্ধ করিল। প্রথম হইতেই বুঝিলাম, রজনীকান্ত অদ্ভুত উপাদানে নির্মিত মানুষ। আমাদের রাজসাহী প্রবাসের কয়দিন রজনীকান্তের কল্যাণে মধুময় হইয়া উঠিয়াছিল। প্রতিদিন সভারম্ভের সময় তাঁহার সঙ্গীত যেন আমাদের হৃদয়ে নূতন উৎসাহ আনিয়া দিত। সভারম্ভের পরেও তাঁহার কণ্ঠস্বর কানে বাজিত। শেষদিন সভাবসানের সময়, প্রসাদী সুরে তিনি যে গান রচনা করিয়া আমাদিগকে বিদায় দেন, তাহা কখনও ভুলিতে পারিব না। গানের শেষ ছত্রটি যেন এখনও আমার কানে মাঝে মাঝে বাজিতে থাকে—

"(মোদের) প্রাণের ব্যাকুলতা বুঝে,
ক্ষমা ক'রো সবাই মিলে।
কি দিয়ে আর রাখব বেঁধে,
রইবে না হাজার কাঁদিলে।
(শুধু) এই প্রবোধ যে, হর্ষ বিষাদ
চির-প্রথা এই নিখিলে।"

সান্ধ্যসমিতি ও অন্যান্য নিমন্ত্রণ সভায় তাঁহার কণ্ঠস্বর কখনও তীব্র ব্যঙ্গ ও রহস্যের গানে সভামণ্ডল হাসির হিল্লোলে পূর্ণ করিয়া দিত। কখনও বা ব্যাকুল ভগবদ্‌ভক্তিপূর্ণ আশাময়ী গীতিকার আবাহনে শ্রোতৃমণ্ডলীর হৃদয় পূর্ণ করিয়া দিত। নিজের ক্লেশের দিকে দৃষ্টি নাই—পরকে তুষ্ট করাই যেন তাঁহার ব্রত। এ প্রকার লোকের যে আইনের দুয়ারে পশার হইবে না তাহার আর বিচিত্রতা কি? Lomboroso যথার্থই দেখাইয়াছেন যে, প্রতিভাসম্পন্ন মনস্বী ও উন্মাদের মধ্যে

১. ১৩১৫ বঙ্গাব্দের ১৮. ১৯ মাঘ রাজসাহীতে বঙ্গীয়-সাহিত্যসম্মিলনীর দ্বিতীয় অধিবেশন অনুষ্ঠিত হয়।

ক্রমবিভেদ ভিন্ন আর কিছুই নয়। কবিও বলিয়াছেন,—

"The lunatic, the lover and the poet,
Are of imagination all compact :
... ... ...
The poet's eye in a firm frenzy rolling
Doth glance from heaven to earth,
from earth to heaven;
And as imagination bodies forth
The forms of things unknown, the poet's pen
Turns them to shapes, and gives to airy nothing
A local habitation and a name."

রজনীকান্ত যখন দুরারোগ্য পীড়ায় আক্রান্ত হইয়া হাসপাতালে দিন কাটাইতেছিলেন, তখন আমি মাঝে মাঝে তাঁহাকে দেখিতে যাইতাম। বাক্‌শক্তি রহিত হইয়াছে, শ্বাসপ্রশ্বাসের জন্য কণ্ঠনালী ছিদ্র করিয়া রবারের নল পরাইয়া দেওয়া হইয়াছে—খাতায় লিখিয়া কথাবার্তা বলিতে হইতেছে—এমন অবস্থাতেও যদি কেহ তাঁহার সহিত দেখা করিতে যাইত, অমনিই নিজের দুঃসহ কষ্ট ভুলিয়া সাক্ষাৎকারীকে তৃপ্ত করিবার জন্য ব্যস্ত হইতেন। কবি প্রথমে আমায় যে মনের ভাব জানাইলেন, তাহাতে তাঁহার বড়ই দুঃখ হইতেছে বোধ হইল। "সকলই অন্ধকার, আত্মীয়-স্বজন বন্ধুবান্ধব ফেলিয়া কোথায় যাইতেছি বুঝি না!" Hamlet-এর উক্তি স্বতঃই আমার স্মৃতিপথে আসিল—

"That, undiscovered country
From whose bourne no traveller returns
Puzzles the will and makes us rather bear
Those ills we have than fly to others that
We know not of!"

কিন্তু এ প্রথম দিনের কথা বলিতেছি। তারপর বুঝিলাম কবি মৃত্যুকে পরাজয় করিয়া অমৃতে পৌঁছিবার জন্য প্রস্তুত হইতেছেন। আমি যতবারই সাক্ষাৎ করিতে গিয়াছি, ততবারই তাঁহার আত্মসংযম ও বিনয় দেখিয়া বিস্মিত হইয়াছি। রোগের নিদারুণ যন্ত্রণা ভোগ করিতেছেন, কিন্তু দ্বিরুক্তি মাত্র নাই। কিসে আমাকে আপ্যায়িত করিবেন ইহাই তাঁহার ঐকান্তিক চেষ্টা। মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী, কুমার শরৎকুমার রায় ও শ্রীঅক্ষয়কুমার মৈত্রেয় প্রমুখ রাজসাহীর বন্ধুবর্গ যে তাঁহার সর্বদা তত্ত্বতল্লাস লইতেছেন, ইহাতে তিনি ভাবে বিগলিত হইয়া পড়িতেন। যেন তিনি তাঁহাদের স্নেহ ও সহানুভূতির উপযুক্ত পাত্রই নহেন। যেমন অবসন্ন রোগীও উত্তেজক ঔষধ প্রভাবে ক্ষণেক সবল হয়, আমার উপস্থিতিতেও দেখিতাম তিনি সেইরূপ সবল হইয়া উঠিতেন। তিনি উঠিয়া উপাধানে ঠেস দিয়া খাতায় লিখিয়া অনেক প্রকার ভাব ও সংবাদ আমাকে জ্ঞাপন করিতেন। এমন কি নিজে হার্মোনিয়ম্ ধরিতেন এবং পুত্র কন্যাদিগকে ডাকাইয়া স্বরচিত গান শুনাইয়া আমার চিত্ত বিনোদন করিতেন। এরূপ

নিদারুণ যাতনার মধ্যে পড়িয়াও কবির কবিত্ব উৎস শুকাইয়া যায় নাই। যেন আবার নূতন উৎস প্রবাহিত হইয়াছিল। ইহা যে অসাধারণ, তাহাতে তিলার্ধ সন্দেহ নাই। "অমৃত", "আনন্দময়ী", "বিশ্রাম", "অভয়া" প্রভৃতি ভাব-স্রোতস্বিনীগুলি এই উৎস হইতেই উদ্ভূত। তাই যেন বলিতে ইচ্ছা হয় "sweet are the uses of adversity"। কবি যে দিন তাঁহার "দয়ার বিচার" গান করাইয়া শুনাইলেন সে দিনের কথা এ জীবনে ভুলিব না।

তাঁহার কবিতার সমালোচনা আমার সাধ্যাতীত। যোগ্যতর ব্যক্তি সে ভার গ্রহণ করিয়াছেন। তবে তাঁহার ধর্মভাবপ্রবণতার বিষয়ে কিছু না বলিয়া এই প্রসঙ্গের উপসংহার করিতে পারি না।

বঙ্কিমচন্দ্র ঈশ্বর গুপ্তের জীবনচরিতের এক স্থানে বলিয়াছেন,—তাঁহার কবিত্বের অপেক্ষা আর একটা বড় জিনিস পাঠককে বুঝাইতে চেষ্টা করিতেছি। ঈশ্বর গুপ্ত নিজে কি ছিলেন তাহাই বুঝাইবার চেষ্টা করিতেছি। কবির কবিত্ব বুঝাইয়া লাভ আছে সন্দেহ নাই, কিন্তু কবিত্ব অপেক্ষা কবিকে বুঝিতে পারিলে আরও গুরুতর লাভ। কবিতা দর্পণ মাত্র, তাহার ভিতর কবির অবিকল ছায়া আছে। দর্পণ বুঝিয়া কি হইবে? ভিতরে যাহার ছায়া, ছায়া দেখিয়া তাহাকে বুঝিব। কবিতা, কবির কীর্তি—তাহা ত আমাদের হাতেই আছে—পড়িলেই বুঝিব। কিন্তু যিনি এই কীর্তি রাখিয়া গিয়াছেন, তিনি কি গুণে—কি প্রকারে কীর্তি রাখিয়া গেলেন তাহাই বুঝিতে হইবে। তাহাই জীবনী ও সমালোচনা দত্ত প্রধান শিক্ষা এবং জীবনী ও সমালোচনার মুখ্য উদ্দেশ্য।

বঙ্কিমচন্দ্রের এই উক্তির বলে বলীয়ান হইয়াই কবি রজনীকান্ত সম্বন্ধে দুই চারিটি কথা বলিতে সাহসী হইতেছি।

এক কথায় বলিতে হইলে—রজনীকান্ত সাধক ছিলেন যথেষ্ট হইল। কবিতাপুষ্প চয়ন করিয়া রজনীকান্ত আবেগের ধূপ-ধূনাতে আমোদিত করিয়া আজ কয়েক বৎসর হইল মাতৃভাষাকে সমৃদ্ধিশালিনী করিবার প্রয়াস পাইতেছিলেন। হৃদয়ের গভীরতম প্রদেশ হইতে যে সাধনা-উৎস প্রবাহিত হইয়াছে, তাহা শুধু কবির স্বীয় হৃদয়ের পবিত্র নিলয়টি অধিকতর পবিত্র করিয়াই ক্ষান্ত হয় নাই—উহা বঙ্গবাসীর অন্তঃস্তলে প্রবেশ করিয়া সরল সাধনার একটি যুগ আনয়ন করিয়াছে, বলিলে অত্যুক্তি হইবে না। বিষয়টি একটু তলাইয়া দেখিতে হইবে; কেন না পাঠক হয়তো এতাদৃশ প্রশংসাবাদকে কোনরূপ অপকৃষ্ট আখ্যায় আখ্যায়িত করিতে পারেন। রজনীকান্ত ধর্মপ্রচারক নহেন, অথচ নব্যবঙ্গে সরল সাধনার যুগ আনয়ন করিয়াছেন। শুনিলে স্বতঃই মনে সংশয় ও সন্দেহের উদয় হইতে পারে। কিন্তু কথাটার মীমাংসা করিতে হইলে রজনীকান্ত কোন্ শ্রেণীর সাধক তাহা সম্যক বুঝিতে হইবে। বঙ্গের এমন কোন সন্তান নাই যিনি সঙ্গীতজ্ঞ সাধু রামপ্রসাদকে সাধক বলিতে কুণ্ঠিত হইবেন—বরং সাধক রামপ্রসাদ, ইহাই বাঙ্গালীর প্রতি গৃহে রামপ্রসাদের আখ্যা। তাঁহার সাধনার উপকরণ সম্বন্ধে আমরা যতদূর অবগত আছি, তাহা আর কিছুই নহে—গভীর আবেগপূর্ণ সঙ্গীতই তাঁহার ফুল-বিল্বপত্র, প্রেমাশ্রু তাঁহার গঙ্গোদক, তন্ময়তা তাঁহার 'আনন্দম্'। কবি রজনীকান্তও এই শ্রেণীর সাধক। যাঁহারা এই সাধু ও সদ্‌জন কবিবরকে দেখিয়াছেন,

যাঁহারা তাঁহার জীবনের সুখদুঃখ সমস্ত পর্যবেক্ষণ করিয়া আসিয়াছেন, যাঁহারা তাঁহার আর্থিক, নৈতিক প্রভৃতি সর্বাধিক অবস্থা জ্ঞাত; যাঁহারা এই বিনীত উদার ধর্মপ্রাণ কবিপ্রবরের দয়াদাক্ষিণ্য সরলতার বিষয় সম্পূর্ণ অবগত, তাঁহারা একবাক্যে সকলেই সাক্ষ্য দিবেন যে, রজীকান্ত প্রকৃত সাধক ছিলেন। সংসারে থাকিয়া ধন-রত্নস্পৃহা পরিত্যাগ করিয়া কি প্রকারে শিক্ষা-জ্ঞান সমাজ-সংস্কারে জীবন ঢালিয়া দেওয়া যায়—রজনীকান্ত তাহারই উদাহরণ। যিনি পরের মুখে সুখ্যাতি, বাহবা শুনিবার জন্য কর্ম করিয়া থাকেন, তিনি কর্মী হইতে পারেন, কিন্তু কর্মযোগী নহেন।

সঙ্গীত সাধনার উপায়—সঙ্গীত ভাবের পরিচায়ক—সঙ্গীত প্রাণের সরল প্রস্রবণ—সঙ্গীত প্রাণের ক্লান্তি ক্লেদ অপনয়নকারী—এই সঙ্গীতই রজনীকান্তের সাধনার পথ, তিনি বনবিহঙ্গের ন্যায় যখন তখন আপন মনে ভাবের বন্যায় নাচিতেন, গাহিতেন। প্রাণের ব্যাকুলতা, সর্ববিধ অবসাদ—হৃদয়ের দুর্বলতা—অবিরাম তাঁহারই চরণে উৎসর্গ করিয়া নিজেকে ধন্য মনে করিতেন। শিশু যেমন আবদার করিয়া—মায়েব অবাধ্য হইয়া—পীড়িত হইয়া পুনবায় মায়ের কাছে কাঁদিতে কাঁদিতে উপস্থিত হয়, রজনীকান্তের পারমার্থিক কবিতাগুলিতে এই একই ভাব প্রবাহিত দেখিতে পাই। কবির সরল প্রাণের নিভৃততম প্রদেশে কি যেন এক অতৃপ্ত বাসনার ঢেউ হৃদয়টাকে বিপর্যস্ত করিবার প্রয়াস পাইতেছে—কি যেন পৃথিবীর পাপ ও তজ্জনিত অনুশোচনা হৃদয়ের গ্রন্থিতে-গ্রন্থিতে তরল অয়ঃস্রোত ঢালিতেছে,—তাই কবি রহিয়া রহিয়া আকুল প্রাণে সেই একই তান ধরিয়াছেন! মানুষের, পৃথিবীর, সমাজের গভীর পঙ্কিলতা, কপটতা, পার্থিব নৈরাশ্যের বিষম প্রবাহ দূরে ঠেলিয়া ফেলিয়া তাই যেন কবি সরল প্রাণে ব্যাকুল হইয়া তাঁহারই চরণপ্রান্তে উপস্থিত হইয়া বলিতেছেন—

"আমি শুনেছি হে তৃষাহারি!
তুমি এনে দাও তারে প্রেম-অমৃত
তৃষিত যে চাহে বারি।"

এই ভাব লহরী যখন কবি তাঁহার স্বীয় সুমিষ্টকণ্ঠে গায়িতেন, মনে হইত যেন কোথায় আসিয়াছি—মুহূর্তের জন্য যেন পার্থিব ক্ষুৎপিপাসা ভুলিতে সমর্থ হইয়াছি! কি যেন এক গভীর বিশ্বাস, কি যেন এক গভীর আনন্দ, আবার কি যেন এক সুখ-বিজড়িত প্রীতিপ্রদ অবসাদ—যাহা ভাষায় প্রকাশ অসাধ্য তাহাই আসিয়া হৃদয় অধিকার করিয়াছে! কি গভীর ভাব! কি গভীর ব্যাকুল বিশ্বাস!! কি সরল অথচ মর্মস্পর্শী কল্পনা!!! পাঠক, কল্পনার দ্বার উদ্‌ঘাটিত কর, যদি কখনও, পথের ধূলায় অন্ধ হইয়া প্রশান্ত দিগন্তবিস্তারিত জলধির কূলে আসিয়া দেখ যে, আকাশে মেঘ উঠিয়াছে, উৎকট বাত্যাতাড়িত হইয়া ঊর্মিরাশি প্রণয়ালিঙ্গনের ভাব পরিহার করিয়া ক্রোধে ভীমরবে গর্জন করিতেছে, নীল জল গভীর কৃষ্ণাভ হইয়া ভীতি সঞ্চার করিতেছে,—জড় প্রকৃতির সেই উলঙ্গ-উন্মত্ত নর্তনের সময় যদি তুমি কূলে "খেয়ার" প্রত্যাশায় আসিয়া দেখ "খেয়া বন্ধ"—খেয়া নাই, হায়, জানি না সে অবস্থায় কাহার না হৃদয় ভাঙ্গিয়া যায়! আবার ততোধিক শোক-তাপ, বিরহ-বিচ্ছেদ-ধূলিতে আচ্ছন্ন সংসারের দীর্ঘপথ অতিক্রম করিয়া যদি ক্লিষ্ট পান্থ ভবজলধিতটে আসিয়া দেখে যে, কাণ্ডারী-

হীন খেয়া কালের ফেনিল নর্তনে মগ্নপ্রায়—যদি সেই ঘোর আবর্তে আশার ক্ষীণ রেখা মাত্র দেখিতে না পায়—জানি না এ বিষম সংঘাতে বিশ্বাসের দৃঢ় যষ্টি ভিন্ন কে তাহাকে তুলিয়া ধরিবে! তাই যেন কবি গাহিয়াছেন—

"হ'য়ে পথের ধুলায় অন্ধ
এসে দেখিব কি খেয়া বন্ধ?
তবে পারে বসে পার কর বলে
(পাপী) ডাকে কেন দীন শরণে!"

এই প্রশান্ত ভাব কবির প্রত্যেক ধর্মসম্বন্ধীয় কবিতাতে ওতপ্রোতভাবে বিরাজমান—এইভাব প্রত্যেকের হৃদয়স্পর্শী প্রত্যেকের অনুকরণার্হ।[২]

## রজনীকান্ত-প্রসঙ্গ

দীনেশচন্দ্র সেন

এই সময়ে আর একটি লোকের সঙ্গে আমাব পরিচয় হইয়াছিল, এখনও তাঁহার কথা মনে পড়িলে চক্ষে জল আসে। হায় কবি রজনী সেন! আমার কাঁটাপুকুরের বাড়িতে এমন অতিথি আর পাইব না। কত রাত্রি দুইটা পর্যন্ত যে ইনি কোকিলকণ্ঠে গান করিয়া মুগ্ধ শ্রোতৃবর্গের খাওয়াদাওয়া বন্ধ করিয়াছেন! যিনি যেখানে বসিতেন, তিনি সেইখানেই ছবির মতন বসিয়া থাকিতেন—তাঁহার কথা কত বলিব! তাঁহার গানগুলি তো এখনও আছে, পাড়াগাঁয়ে কোকিলের ডাক, পাপিয়ার গান যেমন অহরহ শুনা যায়—রজনী সেনের গান শোনাও তেমনই সুলভ, কিন্তু যে ভক্তিতে 'হে বিশ্ববিপদ-হন্তা, দাঁড়াও রুধিয়া পন্থা, তব শ্রীচরণতলে নিয়ে যাও মোর মত্ত বাসনা গুছায়ে' তিনি উন্মত্তের মত, সুরলহরীর ঐন্দ্রজালিক মোহ সৃষ্টি করিয়া গাহিতেন, সে ভক্তি আর কোথায় পাইব? আমাব বাড়িতে একটা হাবমোনিয়াম এখনও আছে, যাহা বজনী সেনের হাতে পড়িয়া তাঁহার স্পর্শসুখে অধীরভাবে ভগবানকে যেন ডাকিয়া কথা শুনাইত, 'ভাবি ছেড়ে গেছ, ফিরে চেয়ে দেখি, এক পাও ফিরে যাও নি' প্রভৃতি গানের কবিমুখোচ্চারিত সুরটি এখনও যেন স্বপ্নোত্থিতের মত শুনিতে পাই। রজনী তর্কযুদ্ধ ভালবাসিতেন না, গাহিয়া গাহিয়া কণ্ঠরোগের সৃষ্টি করিয়াছিলেন, যখন সেই কণ্ঠ ডাক্তারগণ নিষ্ঠুরভাবে কাটিয়া দিলেন, তখন কোকিলের কাকলি একেবারে বন্ধ হইয়া গেল। ছিন্নকণ্ঠ কোকিলকে কলিকাতার হাসপাতালে দেখিয়া যে কষ্ট বোধ করিয়াছি তাহা ভাষায় ব্যক্ত হইবার নহে। প্রাণটা ছিল তাঁহার শিশুর মত কোমল। একদিন এক ভদ্রলোক ঈশ্বরের অস্তিত্বের বিরুদ্ধে অনেক যুক্তি দেখাইয়া বাহাদুরী লইতেছিলেন; সতী যেরূপ শিবনিন্দা শুনিয়া অসহিষ্ণু হইয়াছিলেন সেইদিন রজনীর মুখে সেইরূপ নির্মম আঘাত পাওয়ার ভাব দেখিয়াছিলাম। সেই তর্কশাস্ত্রের বাহাদুর রজনীর মুখের ভাব দেখিয়াই তর্ক চালাইবার সাহস পাইলেন না; কোন অকথিত ত্রাস ও লজ্জার ভাবে চুপ করিয়া গেলেন। রজনীবাবুর গান শুনিবার জন্য একদা মহারাজ

২. 'ভারতবর্ষ', ভাদ্র, ১৩২০।

যতীন্দ্রমোহন ঠাকুর আমাকে চিঠি লিখিয়া সময় ঠিক করিতে অনুরোধ করিয়াছিলেন। সেদিন সন্ধ্যা ছয়টা হইতে রাত্রি প্রায় দশটা পর্যন্ত মহারাজ-প্রাসাদে আমরা তাঁহার গান শুনিয়াছিলাম। মহারাজ নির্দিষ্ট সময়ে আহারাদি করিতেন, কখনই প্রায় ব্যতিক্রম হইত না। কিন্তু সেদিন সময় অতিক্রম হইয়া গিয়াছিল।

মৃত্যুর কয়েকমাস পূর্বে রজনী একদিন আমার বাড়িতে আসিয়াছিলেন, তখন তাঁহার কণ্ঠস্বর বসিয়া গিয়াছে; কথা চাপা, যেন গলা দিয়া বাহির হইতেছিল না; বুঝিলাম গলায় ক্যান্সার হইয়াছে। তিনি বলিলেন, "গুরুদাস লাইব্রেরী আমার 'বাণী ও কল্যাণী'র মুদ্রণস্বত্ব ৪০০ টাকা মূল্যে কিনিবেন, কিন্তু আমাকে তাঁহাবা চেনেন না, আপনি যদি আমার সঙ্গে আসেন, তবে টাকাটা এখনই পাইতে পারি।' আমি বলিলাম, 'আমার জ্বর হইয়াছে, উঠিবার সাধ্য নাই। হরিদাসবাবুকে চিঠি দিতেছি, আমাব হাতের লেখা তাঁহারা চেনেন, চিঠি পাইলেই টাকা দিবেন।' শুনিলাম, চিঠি লইয়া গিয়া তিনি টাকা পাইয়াছিলেন।[৩]

## কান্তকবি

অক্ষয়কুমার মৈত্রেয়

রজনীকান্তের সঙ্গে রাজসাহী কলেজের সম্পর্ক ছিল। আমার সঙ্গেও এই কলেজের কিছু-কিঞ্চিৎ সম্পর্ক আছে। এই কলেজের আলোচনা সভায় রজনীকান্তের স্মৃতি-সম্বর্ধনার আয়োজন করিয়া ও সেই সভায় আমাকে বক্তৃতা করিবার জন্য আহ্বান করিয়া, বর্তমান অধ্যাপকগণ ও ছাত্রগণ এই কলেজের পূর্বতন ছাত্রবৃন্দের প্রতি যে সমাদর প্রদর্শন করিয়াছেন, তজ্জন্য পূর্বতন ছাত্রবৃন্দের পক্ষ হইতে আমি বার বার ধন্যবাদ জ্ঞাপন করি। আজকার এই সৌভাগ্যে পূর্বকালের অনেক কথা স্মৃতিপটে উদিত হইতেছে, যেন বাল্যকালের অনাবিল সৌন্দর্য আবার ফিরিয়া আসিতেছে।

বজনীকান্ত নাই। মৃত্যুর পরপারে গিয়া রজনীকান্ত অমর হইয়াছে, যে কেবল 'আমাদের' ছিল সে এখন সমগ্র বাঙ্গালার 'সকলের' হইয়াছে। ইহা আমাদের পক্ষে অল্প গৌরবের কথা নহে। সমগ্র বাঙ্গালার সকলে তাহাদের 'কান্তকবির' পরলোকগমনে কত ভাবে শোকপ্রকাশ করিয়াছে, আমি কিছুই করি নাই। কেন করি নাই, তাহা বলিবার জন্য অবসর লাভ করি নাই, আজ আপনারা আমাকে সেই অবসর দিয়াছেন। আমি রজনীকান্তের সম্বন্ধে কোনো কথা বলিবার জন্য এখনো যোগ্য হইতে পারি নাই। কোনো কথা বলিতে হইলে, বাগ্মীপ্রবর এডমন্ড বার্কের পুত্রের অকালমৃত্যুর পর তাঁহার বক্তৃতার ভাষায় আমাকে বলিতে হইত, 'যাহারা থাকিবে তাহারা চলিয়া গেল; যাহারা চলিয়া যাইবে, তাহারাই পড়িয়া রহিয়াছে।' আজ রজনীকান্ত আমার জন্য শোক করিবে; তাহা না হইয়া, বিধাতার বিধানে তাহার জন্য আমি শোকপ্রকাশ করিতেছি। আমার পক্ষে ইহা কিরূপ মর্মন্তুদ ব্যাপার, রাজসাহীতে তাহা কাহারও অবিদিত নাই।

---

৩. *ঘরের কথা ও যুগসাহিত্য*, ২য় মুদ্রণ—দীনেশচন্দ্র সেন। কলিকাতা, জিজ্ঞাসা, ১৩৭৬, পৃ. ২৩২।

যে রচনা-প্রতিভার বিকাশগৌরবে রজনীকান্ত গৌরব লাভ করিয়া আমাদিগকেও চিরগৌরবান্বিত করিয়া গিয়াছেন, তাহা তাঁহার পিতৃধন ছিল। তিনি তাঁহার পিতার রচিত হস্তলিখিত খাতানিবদ্ধ কবিতাগুলির আবৃত্তি করিয়া আমাকে শুনাইতেন। ভাবে ভক্তিতে রচনালালিত্যে সে কবিতা বড় মর্ম্মস্পর্শ করিত। আমার দ্বারা সেগুলি সম্পাদিত হইয়া পুস্তক আকারে প্রকাশিত হয়, সেই আশায় রজনীকান্ত খাতাখানি আমার হস্তে সমর্পণ করিয়াছিলেন। ভূমিকম্পের[৪] অত্যাচারে যখন আমার পূর্বসঞ্চিত গ্রন্থরাশি ধ্বংসপ্রাপ্ত হয়, তখন সে খাতাখানিও অন্তর্হিত হয়। আর পাওয়া যাইবে না বলিয়া রজনীকান্তের নিকট কত লজ্জিত ছিলাম। রজনীকান্তের পরলোকগমনের অল্পকাল পরে জানিয়াছি, সে খাতা বিনষ্ট হয় নাই, তাহা কুড়াইয়া লইয়া আমারই একজন রক্ষা করিতেছেন। তিনি তাহা হইতে নানা অংশ উদ্ধৃত করিয়া 'প্রবাসী'[৫] পত্রে একে প্রবন্ধ প্রকাশিত করিয়াছেন। যাঁহারা পড়িয়াছেন, তাঁহারা দেখিয়াছেন,—রজনীকান্ত কোন্‌স্থান হইতে রচনা-প্রতিভার বীজগুলি লাভ করিয়াছিলেন।

এই বীজগুলি অনুকূল ক্ষেত্রপ্রাপ্ত না হইলে অঙ্কুরে বিনষ্ট হইত কি ফলফুল প্রসব করিত, তাহা কে বলিতে পারে? কিন্তু রজনীকান্তের শিক্ষাক্ষেত্র এবং কর্মক্ষেত্র সর্বাংশে ইহার অনুকূল হইয়া ছিল। আমাদের পঠদ্দশায় রাজসাহীর ছাত্রবৃন্দের মধ্যে রচনাশিক্ষার আগ্রহ ছিল। এ বিষয়ে যিনি সকলের অগ্রণী ছিলেন তাঁহার নাম শরৎচন্দ্র, তিনি এখনও শরচ্চন্দ্রের মতোই বঙ্গীয় সাহিত্যাকাশে স্নিগ্ধ জ্যোতিঃ বিকিরণ করিতেছেন। রজনীকান্ত যখন অধ্যয়ন-নিরত তখনও রাজসাহী কলেজে ইঁহার স্মৃতি ও আদর্শ বর্তমান ছিল। তাহার পর কর্মক্ষেত্রে প্রবেশ করিয়া রজনীকান্ত রচনা প্রতিভাবিকাশে যথেষ্ট উৎসাহ লাভ করিয়াছিলেন। অনেক সংগীত আমার সমক্ষে রচিত হইয়াছে, অন্যকে শুনাইবার পূর্বে আমাকে শুনানো হইয়াছে; মজলিশে সভামণ্ডপে পুনঃ পুনঃ প্রশংসিত হইয়াছে। ইহা রাজসাহীর পক্ষে একটি উল্লেখযোগ্য কথা। তথাপি সংগীতগুলি পুস্তকাকারে প্রকাশিত করিতে রজনীকান্তের ইতস্ততের অভাব ছিল না। রজনীকান্তের গুণগ্রাহিতা ছিল, সরলতা ছিল, সহৃদয়তা ছিল, রচনাপ্রতিভা ছিল, কিন্তু আত্মপ্রকাশে ইতস্ততের অভাব ছিল না। কিরূপে তাহা কাটিয়া গেল, তাহা তাঁহার সাহিত্য-জীবনের একটি জ্ঞাতব্য কথা। তাঁহার সহিত আমার সম্পর্ক আছে বলিয়া, আমার নিজের কথাও বলিতে হইবে। ইহাকে কেহ আত্মকথা বলিয়া গ্রহণ করিবেন না, আমাকে ভুলিয়া গিয়া ইহা যে রজনীকান্তের জীবনের কথা, সেইভাবেই ইহাকে গ্রহণ করিবেন।

সেবার বড়দিনের ছুটিতে কলিকাতায় যাইবার জন্য একখানি ডিঙ্গি নৌকায়

৪. ১৩০৪ বঙ্গাব্দের ৩০ জ্যৈষ্ঠ ভূমিকম্পে রাজশাহীর বহু বাড়ি ক্ষতিগ্রস্ত হয়।
৫. 'একখানি অপ্রকাশিত কাব্য'—শ্রীজগদীশ্বর রায়। 'প্রবাসী', শ্রাবণ ১৩১৮।

উঠিয়া পদ্মাবক্ষে ভাসিবার উপক্রম করিতেছি, এমন সময় তীর হইতে রজনী ডাকিলেন—

'দাদা ঠাই আছে?'

তাঁহার স্বভাব এরূপই প্রফুল্লতাময় ছিল। অল্প কাল পূর্বে, 'সোনার তরী'[৬] বাহির হইয়াছিল। রজনী তাহারই উপর ইঙ্গিত করিয়া এরূপ প্রশ্ন করিয়াছিলেন, হয়তো আশা ছিল আমি বলিয়া উঠিব—

ঠাঁই নাই, ঠাঁই নাই—ছোটো সে তরী,
আমারি সোনার ধানে গিয়েছে ভরি!

আমি বলিলাম 'ভয় নাই নির্ভয়ে আসিতে পার, আমি ধানের ব্যবসায় করি না।'

এইরূপে দুইজনে কলিকাতায় চলিলাম। সেখান হইতে রবীন্দ্রনাথের আমন্ত্রণে বোলপুর যাইবার সময়ে রজনীকান্তকেও সঙ্গে লইয়া চলিলাম। সেখানে রবীন্দ্রনাথের ও তাঁহার আমন্ত্রিত সুধীবর্গের নিকটে উৎসাহ পাইয়াও রজনীকান্তের ইতস্ততঃ দূর হইল না। কলিকাতায় ফিরিয়া আসিয়া রজনীকান্ত বলিল— 'সমাজপতি[৭] থাকিতে আমি কবিতা ছাপাইতে পারিব না।'

মুখে যে যাহা বলুক, সমাজপতির সমালোচনার ভয়ে কবিকুল যে কিরূপ আকুল তাহার এইরূপ অভ্রান্ত পরিচয় পাইয়া প্রিয়বন্ধু জলধরের সাহায্যে সমাজপতিকে জলধরের কলিকাতার বাসায় আনাইয়া নূতন কবির পরিচয় না দিয়া গান গাহিতে লাগাইয়া দিলাম। প্রাতঃকাল কাটিয়া গেল, মধ্যাহ্ন অতীত হইতে চলিল, সকলে মন্ত্রমুগ্ধের ন্যায় সংগীতসুধাপানে আহারের কথাও বিস্মৃত হইয়া গেলেন। কাহাকেও কিছু করিতে হইল না, সমাজপতি নিজেই গানগুলি পুস্তকাকারে ছাপাইয়া দিবার কথা পাড়িলেন। ইহার পর আলবার্ট হলের একসভায় রবীন্দ্রনাথের ও দ্বিজেন্দ্রলালের সংগীতের পরে রজনীর সংগীত যখন দশজনে কান পাতিয়া শুনিল তখন রজনীর ইতস্ততঃ মিটিয়া গিয়া আমার ইতস্ততের আরম্ভ হইল।

আমার ইতস্ততের যথেষ্ট কারণ ছিল। আমাকে পুস্তকের ও পুস্তকে মুদ্রিতব্য প্রত্যেক সংগীতের নামকরণ করিতে হইবে, গানগুলির শ্রেণীবিভাগ করিয়া কোন্ পর্যায়ে কোন্ শ্রেণী স্থান পাইবে, তাহাও স্থির করিয়া দিতে হইবে, এবং গ্রন্থের ভূমিকাও লিখিতে হইবে—এই সকল শর্তে রজনীকান্ত গ্রন্থ-প্রকাশের অনুমতি দিয়া আমাকে বিপন্ন করিয়া তুলিয়াছিলেন। আমি যাহা করিয়াছি, তাহা সংগত হইয়াছে কি না ভবিষ্যৎ তাহার বিচার করিবে, তবে আমার পক্ষে দু একটি কথা বলিবার আছে। গ্রন্থের নাম হইল 'বাণী'। সংগীতগুলিরও একরূপ নামকরণ হইয়া গেল। শ্রেণীবিভাগও হইল—তাহারও নামকরণ হইল—আলাপে বিলাপে প্রলাপে। কিন্তু গানগুলি কোন্ পর্যায়ে সাজাইব, প্রলাপে বিলাপে আলাপে—বিলাপে-আলাপে প্রলাপে—বিলাপে প্রলাপে আলাপে—অথবা আলাপে প্রলাপে বিলাপে? ইহা স্থির

---

৬. 'সোনার তরী', প্রথম প্রকাশ ১৩০০।

৭. 'সাহিত্য' পত্রিকার সম্পাদক বিদ্যাসাগর মহাশয়ের দৌহিত্র সুরেশচন্দ্র সমাজপতি (১৮৭০-১৯১২)।

করিতে গিয়া আমাকে প্রকারান্তরে সমালোচনার ভার গ্রহণ করিতে হইয়াছিল এবং আমাব বিচারে হাস্যরসের গানগুলি নিকৃষ্ট বলিয়া 'প্রলাপ' নাম দিয়া তাহাকে সকলের শেষে ঠেলিয়া দিয়াছিলাম, তাহাই সমধিক করতালি আকর্ষণ করে। কিন্তু দেশের অশিক্ষিত নরনারী কি ভাবে গানগুলি গ্রহণ করিয়াছে তাহার সন্ধান লইতে গিয়া দেখিয়াছি, সভামণ্ডপে ও শিক্ষিত-সমাজে যাহাই হউক, রজনীকান্তের হাস্যরসের গানগুলি জনসাধারণে তেমন গ্রহণ করে নাই। তাহারা তাঁহার 'আলাপ' ও 'বিলাপ'ই কণ্ঠস্থ করিয়া ফেলিয়াছে। তাহা কলাবিদ্‌দিগেব নিকটেও আদর পাইয়াছে। বিশুদ্ধ হাস্যরসের অবতারণা করা কত কঠিন তাহা না জানিয়া অনেকেই পদ্যেগদ্যে হাস্যরসের অবতারণা করিবার চেষ্টা করিয়া থাকেন। মূল রস চারিটি—শৃঙ্গার, রৌদ্র, বীর, বীভৎস। তাহা হইতে পর্যায়ক্রমে উদ্ভূত হয়—হাস্য, করুণ, অদ্ভুত এবং ভয়ানক।

শৃঙ্গারাদ্ধি ভবেৎ হাস্যং রৌদ্রাচ্চ করুণোরসঃ
বীরাচ্চৈবাদ্ভুতোৎপত্তি বীভৎসাচ্চ ভয়ানকঃ।।

ইহাই আমাদের দেশের চিরন্তন সংস্কার। সুতরাং 'হাস্যরস' নামে যাহা সচরাচর অভিহিত হইতেছে তাহার অধিকাংশই 'ভয়ানক' রস নামেই কথিত হইতে পারে। রজনীকান্ত ইহা জানিতেন। এ বিষয়ে অনেক বাদানুবাদ করিতেন এবং কিরূপ বিশুদ্ধ হাস্যরসের অবতারণা করিতে পারিতেন তাহা এই সভায় 'দেবলোক-হিতৈষিণী' নামক কবিতার আবৃত্তি শুনিয়া সকলেই অনুভব করিতে পারিয়াছেন। তথাপি রজনীকান্তের 'আলাপ'ই সর্বশ্রেষ্ঠ বলিয়া আমার ধারণা, তাহা অনাবিল, তাহা মধুময়, তাহা ভাবে ভক্তিতে রচনালালিত্যে অনুপম।

রাজসাহী হইতে সাহিত্যালোচনা অন্তর্হিত হয় নাই। শীঘ্র হইবে বলিয়া আশঙ্কা করিবার কারণ নাই। তাহার প্রমাণ আজ এই সভাস্থলেই প্রাপ্ত হইয়াছি, ছাত্রবৃন্দ যে রচনাপ্রতিভার পরিচয় দিয়াছেন, কেহ কেহ যে সুন্দর সুন্দর রচনা পাঠ করিয়াছেন, তাহাতেই তাহার পরিচয় প্রাপ্ত হওয়া গিয়াছে। আজ রজনীকান্ত পরলোকগত। কিন্তু আজ তাঁহার জন্য উচ্চ কলরবে কতকগুলি অশিক্ষিত লোক উর্ধ্ববাহু হইয়া হায় হায় করিলে, তাঁহার স্মৃতিসম্বর্ধনা হইত না। যাঁহারা সুশিক্ষায় স্বদেশে বিদেশে খ্যাতিলাভ করিয়াছেন, সেই সকল অধ্যাপকবৃন্দ ও তাঁহাদের প্রতিভাশালী ছাত্রবৃন্দ একত্র মিলিত হইয়া এই বিদ্যামন্দিরে পরলোকগত কবির প্রতি সমাদর প্রদর্শনের জন্য যাহা করিলেন, ইহাতে আমাদিগের শোক অপনোদিত হইল; পরলোকগত আত্মাও ইহাতে সমধিক তৃপ্তি লাভ করিবে।'[৮]

৮. রাজসাহী কলেজ অ্যাসোসিয়েশনে ২১ সেপ্টেম্বর ১৯১২ খ্রীস্টাব্দে প্রদত্ত বক্তৃতার অংশ। দ্র. 'মানসী', কার্তিক ১৩১৯।

# কান্তগীতি : স্বরলিপি

## মিশ্র। রূপকড়া

কবে তৃষিত এ মরু ছাড়িয়া যাইব
তোমারি রসালো নন্দনে।
কবে তাপিত এ চিত্ত করিব শীতল
তোমারি নব ঘন চন্দনে॥
কবে তোমাতে আমি হয়ে, আমাতে তুমি তারা,
তোমারি নাম নিতে নয়নে ব'বে ধারা।
পরান শিহরিবে, আকুল হবে মন,
বিপুল পুলক-স্পন্দনে॥
কবে ভবের সুখ দুখ চরণে দলিয়া
যাত্রা করিব গো শ্রীহরি বলিয়া,
পরান কাঁদিবে না, চরণ টলিবে না,
চরণ টলিবে না, পরান গলিবে না,
কাতর আকুল ক্রন্দনে॥

রা গা -া II {সা রা রা । গা -া। গা গা -া I মা মা মা । গা -মা । রা সা -া I
ক বে ০ তৃ ষি ত এ ০ ম রু ০ ছা ড়ি য়া যা ০ ই ব ০

I মা মা মা । মা -া। গা গমা রগা I {-রগা -রমা মা । গা -মগা । রা গা -া)} I
তো মা রি র ০ সা লো০ ন০ ০০ ০ন্ দ নে ০০ ক বে ০

II I -রগা -রমা মা । গা -া। গা গা -া I {পা র্সা না । সা -া । র্রা র্সা -পা I
০০ ০ন্ দ নে ০ ক বে ০ তা পি ত এ ০ চি ত্ত ০

I ধা পা পধা । পধা -পা। মা গা (-মা)} I -া I মা মা মা । মা মা । গা গমা রগা I
ক রি ব০ শী০ ০ ত ল ০ ০ তো মা রি ন ব ঘ ন০ চ০

I -রগা -রমা মা । গা -মগা। রা গা -া II
০০ ০ন্ দ নে ০০ "ক বে ০"

পা পা -ধা II {মা পা পা । পা পা। না না -া I র্সা র্সা না । র্সা না । র্সা র্সা -া I
ক রে ০ তো মা তে আ মি হ রে ০ আ মা তে তু মি তা রা ০

I পা র্সা র্সা । র্সা র্সা। র্রা র্সা -া I না না ধনা । পা র্সা । র্সা না -া} I
তো মা রি না ম নি তে ০ ম র ণে০ হ বে ধা রা ০
[পা]

I {র্সা র্সা না । র্সা না । র্সা র্সাঃ -াঃ I ধা পা ধা । পা ধপা। মা গা -া} I
প রা ন শি হ রি বে ০ আ কু ল হ বে০ ম ন ০

I মা মা মা । মা -া । গা গমা রগা I -রগা -রমা মা । গা -মগা। রা গা -া II
বি পু ল পু ০ ল ক০ স্প০ ০০ ০ম দ নে ০০ "ক রে ০"

পা পা -ধা II {মা পা পা । পা পা । না না -া I র্সা র্সা না । র্সা -া। র্সা র্সা -া I
ক রে ০ ভ বে র সু খ দু খ ০ চ র ণে দ ০ লি য়া ০

I পা -র্সা র্সা । র্সা র্সা । র্রা র্সা -া I না না ধনা । পা -র্সা। র্সা না -া} I
যা ০ ত্রা ক রি য গো ০ শ্রী হ রি০ ব ০ লি য়া ০

I র্সা র্সা না । র্সা না । র্সা র্সাঃ -াঃ I ধা পা ধা । পা ধপা। মা গা -া I
প রা ম কাঁ দি বে না ০ চ র ণ টি০ লি০ বে না ০

I পা র্সা না । র্সা না । র্সা র্সাঃ -াঃ I ধা পা ধা । পা ধপা। মা গা -া I
চ র ণ টি লি বে না ০ প রা ন গ লি০ বে না ০

I মা মা মা । মা -া । গা গমা রগা I -রগা -রমা মা । গা -মগা। রা গা -া II II
কা হা র আ ০ কু ল০ ক্র০ ০০ ০ন্ দ নে ০০ "ক রে ০"

## মিশ্র। একতাল

কেন বঞ্চিত হব চরণে,
আমি কত আশা করে বসে আছি পাব জীবনে না হয় মরণে॥
আহা তাই যদি নাহি হবে গো,
পাতকী-তারণ, তরিতে তাপিত আতুরে তুলে না লবে গো,
হয়ে পথের ধুলায় অন্ধ
ঘাটে দেখিব কি খেয়া বন্ধ?

তবে পারে বসে, 'পার কর' বলে, পাপী কেন ডাকে দীন-শরণে॥
আমি শুনেছি হে তৃষাহারি!
তুমি এনে দাও তারে প্রেম-অমৃত, তৃষিত যে চাহে বারি।
তুমি আপনা হইতে হও আপনার,
যার কেহ নাই তুমি আছ তার,
একি সব মিছে কথা, ভাবিতে যে ব্যথা বড়ো বাজে প্রভু মরমে॥

সা সা II সা -া পা । পা গা মা। মা পা পা । -া পা পা I
কে ন ব ০ ঞ্চি ত হ্ ব চ র ণে ০ আ মি

I মা ধা ধা । ধা ধা ধা। মা ধা ধা । ধা পা ধা I
ক ত আ শা ক রে ব সে আ ছি পা র

I পা ধা পা । মা পা -া। পা পা রা । -া সা সা II
জী ব নে না হ য় ম র ণে ০ কে ন"

মা পা II {মা -া পা । মা পা মা। পা পা রা । -া (মা পা)} I -া -া I
আ হা তা ই য দি না হি হ বে গো ০ আ হা ০ ০

I {রা ধা ধা । ধা ধা -া। মা ধা ধা । ধা পা ধা I
পা ত কী তা র প্ তি তে তা পি ত

I পা ধা পা । মা পা মা। গা পা রা । (-া -া -া)} I -া মা মা I
আ তু রে তু লে না ল বে গো ০ ০ ০ ০ হ রে

I {না না -া । না না র্সা। র্সা -া র্সা । -া (পা পা I
প থে র ধু লা য়্ অ ন্ ধ ০ এ সে

I পা না না । না না না। র্সা -র্সা র্রা । -র্সা র্রা র্সা)} I পা পা I
দে খি ব কি খে য়া ব ০ ন্ধ ০ হ রে ঘা টে

I পা মা মা । না না না। র্সা -র্সা র্রা । -া পা পা I
দে খি ব কি খে য়া ব ন্ ধ ০ ত বে

I {র্সা র্সা র্সা । না র্সা -া। ধা পা ধা । পা মা পা I
পা রে ব সে পা র্ ক র ব লে পা পী

I মা ধা পা । মা পা মা। পা গা রা । -া (পা পা)} I সা সা II
কে ন তা কে নী ল শ য় নে ০ ত বে "কে ন"

মা গা I {মা ধা পা । মা পা মা। পা -'গা রা । (-া মা পা)} I -া রা রা I
আ মি শু নে ছি হে তু যা হা ০ রী ০ আ মি ০ তু মি

I {রা ধা ধা । -া ধা ধা। মা -ধা ধা । ধা পা পধা I
এ নে দা ও তা রে প্রে ০ ম অ মৃ ত০

I পা ধা পা । মা গা মা। গা -গা রা । -া (রা রা)} I পা পা I
তৃ ষি ত যে চা হে বা ০ রি ০ তু মি তু মি

{না না না}
I {পা পা পা । না -া না। র্সা -া র্সা । র্সা র্সা -া I
আ প না হ ই তে হ ও আ প না র

I পা -া না । মা না না। সা র্রা র্রা । (র্জা র্রা -র্সা)} I র্রা র্রা পপা I
যা র্ কে হ না হি তু মি আ ছ তা র চ তার্ একি

I {র্সা -া র্সা । না র্সা র্সণা। ধা পা ধা । পা মা গা
স ব মি ছে ক থা০ ভা বি তে যে বা থা

I মা ধা পা । মা পা মা। পা গা রা । -া (পা পা)} I সা সা II II
ব ড়ো বা জে প্র ভু ম র মে ০ এ কি "কে ন"*

- -

* সংগীত দুটির স্বরলিপি ইন্দিরা দেবী চৌধুরাণী -কৃত। দ্র. 'সঙ্গীত-প্রকাশিত', ফাল্গুন-চৈত্র ১৩১১; এবং 'বিশ্বভারতী পত্রিকা', কার্তিক-পৌষ ১৩৭২, পৃ. ১৩৫-১৩৯।

## প্রথম পঙ্‌ক্তির বর্ণানুক্রমিক সূচী